# সূচীপত্র।

# গ্রাহক দিগের নাম।

| | | |
|---|---|---|
| রাজা জ্যোতিন্দ্রমোহন ঠাকুর বাহাদুর, যোড়াসাঁকো | | ৪ |
| শ্রীমতী মহারাণী স্বর্ণময়ী, কাশিমবাজার | | ১ |
| শ্রীমতী রাণী শরৎসুন্দরী দেবী, পুটিয়ারী | | ঐ |
| রাজা কমলকৃষ্ণ সিংহ বাহাদুর, সুসঙ্গ দুর্গপুর | | ঐ |
| শ্রীযুক্ত বাবু হরকুমার সরকার, করচমাড়িয়া | | ৩ |
| " " শশধর লাহিড়ী, মদন মিত্রের লেন | | ১ |
| " " শ্যামলাল দত্ত কলুটোলা | | ঐ |
| " " নগেন্দ্রনাথ সেন গুপ্ত, পটলডাঙ্গা | | ঐ |
| " " শিশুরাম মুখোপাধ্যায়, মৃজাপুর | | ঐ |
| " " নিত্যানন্দ সরকার ই, আই, রেলওয়ে | | ঐ |
| " " গিরিশচন্দ্র বন্দ্যোপাধ্যায় | ঐ | ঐ |
| " " শ্রীনাথ বন্দ্যোপাধ্যায় কয়লাঘাটা | | ঐ |
| " " রামহৃদয় চক্রবর্ত্তী, বাদুড়বাগান ডিস্প | | ঐ |
| " " গগনচন্দ্র দাস | ঐ | ঐ |
| " " কালীপ্রসন্ন বন্দ্যোপাধ্যায়, চোরবাগান | | ঐ |
| " " কেদারনাথ রায় | ঐ | ঐ |
| " " রাজকৃষ্ণ দ্বিজ দাস, কবিরাজ পাড়া | | ঐ |
| " " যোগেন্দ্র নাথ গাঙ্গুলি, বেনেটোলা | | ঐ |
| " " দিননাথ দে নিমুগুস্তাগর লেন | | ১ |
| " " সুরথনাথ ঘোষ, বাদুড়বাগান | | ঐ |
| " " মনমোথ চাটোপাধ্যায়, আমহারেষ্ট ষ্ট্রীট | | ঐ |
| " " লালবিহারী চক্রবর্ত্তী, সুরথিরবাগান | | ঐ |
| " " মহেন্দ্রনাথ দে, হেয়ার স্কুল | | ঐ |
| " " রামচন্দ্র চক্রবর্ত্তী, অরিডিনেন্স অফিস | | ঐ |

শ্রীযুক্ত বাবু প্রাণকৃষ্ণ ঘোষ অরিডিনেন্স অফিস
" " গোবর্দ্ধন দাস ঐ
" " বৃন্দাবনচন্দ্র দত্ত ঐ
" " দিননাথ চক্রবর্ত্তী ঐ
" " শিবকৃষ্ণ ঘোষ ঐ
" " হিরালাল জানা, ঝামাপুকুর
" " অধরচরণ ঘোষ, হোম আফিস
" " ব্রজনাথ বনিক দত্ত, বহুবাজার
" " শিবচন্দ্র ভঞ্জ, ভ্যানসিটার্ট রোড
" " প্রমথনাথ ঘোষাল, কলিকাতা মিণ্ট
" " রাধিকামোহন বন্দ্যোপাধ্যায়, বহুবাজার
" " সুরেশচন্দ্র ঘোষ, সাঁকারিটোলা
৺ মাধবচন্দ্র দত্ত, যোড়াসাঁকো
" " গোপীনাথ সেন গুপ্ত, রাজারচক
" " কালীকিঙ্কর মিত্র, বাল্মিক যন্ত্র
" " কৈলাসচন্দ্র দাস, পাটনা।
" " যোগেন্দ্রচন্দ্র কবিরাজ, রাণাঘাট
" " রামদাস সেন, কবিরাজ সিরাজগঞ্জ
" " ভগবতীচরণ দে, মনয়ারি ষ্টেশন
" " দুর্লভচন্দ্র মজুমদার, [illegible]লপুর
" " প্রসন্নকুমার সেন, বরিশাল
" " হরনাথ গাঙ্গুলি, বহড়ু জয়নগর
" " ভুবনমোহন গুপ্ত, সাহেবগঞ্জ
" " কালীপ্রসাদ সান্ন্যাল, আলীগড়
" " গৌরসুন্দর চক্রবর্ত্তী, ময়মনসিংহ
" " হারাণচন্দ্র মিত্র, গুয়াতলী
" " অন্নদাপ্রসাদ মুখোপাধ্যায়, উলা
" " শ্রীরমানাথ রায় চৌধুরী, শিবপুর




# আয়ুর্ব্বেদ সারসংগ্রহম

দ্বিতীয় ভাগ।

## জ্বরের চিকিৎসা।

### সচ্ছন্দ ভৈরব রস।

সমভাগঞ্চ সংগৃহ্য পারদামৃতংগন্ধকং। জাতীফলার্দ্ধভাগঞ্চ সর্ব্বদ্রব্যং বিচূর্ণয়েৎ॥ সর্ব্বার্দ্ধং মাগধিচূর্ণং যোজয়িত্বা বিভাবয়েৎ। গুঞ্জদ্বয়ং ত্রয়ংবাপি নাগবল্লি দলেনচ॥ আদ্র্রকস্যানুপানেন দারুণং দাহনাশনং। সদ্যজ্বরে সান্নিপাতে ধাতুস্থে বিষম জ্বরে। মন্দানলে শিরোরোগে দেয়ং সচ্ছন্দ ভৈরবং॥ ৩৮৪

সারকৌমদী।

পারদ, গন্ধক ও অমৃত প্রত্যেক ১ তোলা, জায়ফল অর্দ্ধ তোলা ও পিপ্‌পলী চূর্ণ ৩॥০ তোলা এই সকল চূর্ণ একত্রে পান রসে মাড়িয়া আদ্র্রক রসানুপানে সেবন করিলে অতিশয়

দাহ, নবজ্বর, ধাতুস্থজ্বর, সান্নিপাত, বিষমজ্বর, শীরোরোগ ও অগ্নিমান্দ্যাদি রোগ সকল নাশ হয়। ৩৮৪

রসং গন্ধং বিষং তাম্রং শতধা ভাবিতার্দ্রকৈঃ। গুঞ্জার্দ্ধং যোজয়েৎ বৈদ্যঃ সন্নিপাত নবজ্বরে॥ সচ্ছন্দ ভৈরবং নাম সচ্ছন্দং জায়তে নরঃ॥ ৩৮৫

ভৈষজ্য তন্ত্র।

তাম্র, অমৃত ও স্বর্ণ আর্দ্রক রসে একশত ভাবনা দিয়া অর্দ্ধ রতি মাত্রা সান্নিপাত নবজ্বরে এই সচ্ছন্দ ভৈরব নামক ঔষধি সেবনে সচ্ছন্দ প্রাপ্ত হয়। ৩৮৫

স্বল্প সুচিকাভরণ।

অমৃতং গরলং দারু সর্ব্বতুল্যঞ্চ হিঙ্গুলং। মাহিষেণ চপিত্তেন সংমর্দ্দং বাজীতুল্যকৃৎ॥ বটিকা সূচিকাগ্রেণ সান্নিপাত কুলান্তক। তিলঞ্চ তিলতৈলঞ্চ ভোজনং দধিভুক্তকং॥ সুচিকাভরণং নাম ক্ষণাৎ মুঞ্চতি নিশ্চিতং॥ ৩৮৬

রত্নাকরী

অমৃত বিষ, সর্প বিষ ও দারুমুচ বিষ এই তিন দ্রব্য প্রত্যেক ১ ভাগ ও হিঙ্গুল ৩ভাগ সর্ব্ব দ্রব্য একত্র মর্দ্দন করিয়া মহিষ পিত্তে ভাবনা দিবেক। বটিকা সূচ্যগ্র প্রমাণ সেবনে

সান্নিপাত রোগ নাশ হয় তিল এবং তিল তৈল অঙ্গে মর্দ্দন করাইবেক আর দধ্যন্ন পথ্য দিবেক এই সুচিকাভরণ নাম মহৌষধি সেবনে ক্ষণমাত্রে রোগ নিশ্চয় নিবারণ হয়। ইহা স্বয়ং মহাদেবের উক্তি। ৩৮৬

## সদ্যজ্বর বটী।

রসেন্দ্র গন্ধ গোদন্ত শাল্মলিক্ষারমেবচ। আদ্র্কস্য রসে ভাব্যং সর্ষপাকার মানতঃ। শীতোপচারং কর্ত্তব্যং সদ্যজ্বরহরং পরং॥ ৩৮৭

দর্পণ

রস, গন্ধক, গোদন্তা ও শাল্মলি ক্ষার চারি দ্রব্য সমভাগ আদাররসে ভাড়িয়া বটী সরিষা প্রমাণ সদ্যজ্বর নিবারণ হয়. শীতল ক্রিয়া করিবেক। ৩৮৭

## জ্বরকেশরী রস।

শুদ্ধসূতং বিষং ব্যোষং গন্ধ স্ত্রিফলমেবচ। জয়পাল সমং কুর্য্যাৎ ভৃঙ্গ তোয়েন মর্দ্দয়েৎ॥ গুঞ্জাপ্রমাণাং বটিকাং কৃত্বা বৈদ্যঃ প্রযত্নতঃ। প্রমাণং সর্ষপাকারং বালানাঞ্চ প্রশস্যতে॥ নারিকেলাম্বু পিত্তেচ বাতিকে শর্করাপিবা। মধুনা মরিচং

লেহ্যং সন্নিপাত নিসূদনং । শৃঙ্গ-
বেরাম্বু মধুনা সর্ব্ব জ্বর নিবারণং ।
পথ্যং মুদ্গপটোলঞ্চ দাহতৃষ্ণাং নিবা-
রয়েৎ ॥ ৩৮৮

রত্নাকরী

পারা, বিষ, ত্রিকটু, গন্ধক, ত্রিফলা ও জয়পাল সকলে সমভাগ ভৃঙ্গরাজ রসে মাড়িয়া বটী ১রতি, বৈদ্য যত্ন পূর্ব্বক প্রস্তুত করিবেক, বালককে সরিষা প্রমান মাত্রা দিবেক, অনুপান পিত্তজ্বরে নারিকেল জল, বাতিকে চিনি, মধু ও মরিচ সহ সন্নিপাতে দিবেক, অপর সর্ব্ব জ্বরে আদার রসও মধু দিবেক। পথ্য মুগেরযুষ পটোল। দাহ তৃষ্ণা নিবারণ হইবেক। ৩৮৮

## আদাবটী ।

রসং গন্ধং বিষং তাম্রং শাল্মলিক্ষার
মেবচ । মর্দ্দয়েৎ সমভাগেন চাদ্রর্ক স্যর
সৈরপি । দিনৈকং ভাবয়েৎ পশ্চাৎ
নিগুণ্ডী স্বরসেনচ । দিনত্রয়ং ভাব-
য়েচ্চ বটিকাং কারয়েৎ ভিষক্ ॥
গুঞ্জমাত্রা প্রদাতব্যা আদ্র্যকশ্চানু পা-
নতঃ । শীতোপচার কর্ত্তব্যং মর্দ্দয়েৎ কটু-
তৈলকং । দধ্যন্নমর্পয়েৎপথ্যং প্রত্যহং

স্নানমাচরেৎ । বাতিকং পৈত্তিকঞ্চৈব শ্লৈষ্মিকং সান্নিপাতিকং । নাশয়েৎমাত্র সন্দেহঃ সদ্যজ্বর বিমুক্তয়েৎ ॥ ৩৮৯

রস, গন্ধক, বিষ, তাম্র, ও সিমুলের ক্ষার শোধন পূর্ব্বক সকলে সমভাগ আদার রসে এক দিবস মাড়িয়া নিসিন্ধা পত্র রসে তিন দিবস মাড়িয়া বটী ` রতি। অনুপান আদার রস, শীতোপচার ও দধি অন্ন পথ্য দিবেক তৈল মাখাইয়া স্নান করাইবেক। বাত পিত্ত শ্লেষ্মা সান্নিপাতিক জ্বর সদ্য মুক্ত হইবেক সন্দেহ নাই। ৩৮৯

## আদাবটী ।

রসাঞ্জনং রসসিন্দূরং রসেন্দ্রং রসমাণিকং । দারুযুগ্ম বিষং তালঃ করবীর মনঃশীলা । আদ্রর্কে ভাবয়েৎ পশ্চাৎ দেয়ং চার্দ্ধরতি জ্বরে। পৃথক দ্বন্দ্ব সমস্তানি মহাঘোরে নবজ্বরে । যামার্দ্ধে নাশয়েৎ শীঘ্রং সদ্যজ্বর বিনিশ্চিতং । শীতোপচারং কর্ত্তব্যং দধ্যন্নাদি প্রদাপয়েৎ ॥ ৩৯০

ভৈষজ্যতন্ত্র ।

রসাঞ্জন, রসন্দূসির, পারা, রসামনিক, শেখো, দারুমুজ, বিষ, হরিতাল, শ্বেতকরবী মূল ও মনছাল আদার রসে

মাড়িয়া প্রমাণ ||০ অর্দ্ধ রতি বাতিক পৈত্তিক শ্লৈষ্মিক ত্রিদোষ মহা ঘোর নবজ্বর যামার্দ্ধে সদ্য বিনাশ হয়। শীতোপচার করিবেক। দধি অন্ন পথ্য দিবেক। ৩৯০

## গদমুরারি।

রসবলি গগণার্কং শুদ্ধতাল্রং বিষঞ্চ
ত্রিফল কটুকমেতট্টঙ্গণং ভৃষ্টমেভিঃ। সম
মিহ জয়পালোদ্ভূত চূর্ণং বিমর্দ্দ্য দ্বিনি শমনি শমেত ভৃঙ্গরাজোত্থবারী। ভবতি
গদমূরারিঃ স্বেচ্ছয়া ভেদ কোয়ং। হরতি
সকল রোগান সন্নিপাতানশেষান্। ইহ
হি ভবতি পথ্যং মৎস্য মাংসাদি সর্ব্বং।
ঘৃত বিলুলিতমস্মিন্ ভোজনং ভূরি
দেয়ং || ৩৯১

পারদ ১, গন্ধক ১, অভ্র ১, তাম্র ১, হরিতাল ১, অমৃত বিষ ১. ত্রিফলা ১, ত্রিকটু ৩, সোহাগা ১ ও জৈপাল বীজ সর্ব্ব দ্রব্য সমভাগে কাঁচা হরিদ্রা ১ ও ভীমরাজ রস ১, ইহা মাড়িয়া বটী ১ রতি, অনুপান শীতল জল এই রেচক ঔষধি নানা প্রকার রোগ ও সন্নিপাত নাশ করে এই ঔষধে পথ্য-ঘৃতাক্ত মৎস্য, মাংস যুষ, অন্ন এবং নবনী। নানা রোগ নাশক। ৩৯১

## গুবাবটী।

সুতং গন্ধং ত্রিকটুকং টঙ্গণং নাগরা

হ্বয়া। জৈপাল বীজং সংশুদ্ধং সমং কৃত্য গুবাবটী। চতুর্গুঞ্জামিতাশীত তোয়মাত্রানু পানতঃ। করোতি রেচনং সাধু জ্বর গুল্মা ভিশোথনুৎ। রেচনান্তে চ সর্ব্বেষাং দধ্যন্ন স্তম্ভনে হিতং। আমান্তে চ প্রদাতব্যা মন্যথা মুদ্গাযুষকং॥ ৩৯২

ভৈষজ্য তন্ত্র।

রস ১, গন্ধক ১, ত্রিকটু ১,সোহাগা ১, শুঁট১, হরীতকী ১ ও জয়পাল বীজ ১ এই সকল দ্রব্য সমভাগ জলে মর্দ্দন বটী ৪ রতি পরিমিত শীতল জল অনুপানে সাধু বৈদ্য রেচন করাইবে। জ্বর, গুল্ম ও শোথ বিনাশ হয়। রেচনান্তে দধি অন্ন পথ্য দিবেক আমান্তে মুগের যুষ দিবেক। ৩৯২।

## হিঙ্গুলেশ্বর বটিকা।

হিঙ্গুলঞ্চ বিষং ব্যোষং টঙ্গণং নাগরাহ্বয়া। জয়পাল সমাযুক্তং সদ্য জ্বর নিবারণং॥ ৩৯৩

রসেন্দ্র চিন্তামণি।

হিঙ্গুল ১, অমৃত ১, ত্রিকটু ৩, সোহাগা ১, শুঁট ১, হরীতকী ১ ও জয়পাল বীজ জলে মর্দ্দন করিয়া এক ১ রতি মাত্রা

বটি অনুপান তুলসী পত্রের রস ইহাতে সদ্য জ্বর আরোগ্য হয়। ৩৭৩

## লোকনাথ রস।

বরাটীকাভ্রকং তাম্রং লৌহং সূতঞ্চ গন্ধকং। প্রত্যেকং সূত তুল্যংস্যাৎ চূর্ণয়িত্বা বিভাবয়েৎ। নাগবল্লী দ্রবেণৈব দিনৈকং তদ্বিপাচয়েৎ। পচেদ্গজ পুটৈরেব সাঙ্গং শীতং সমুদ্ধরেৎ। যকৃৎ গুল্মোদরী প্লীহশ্ব য়থু জ্বরনাশনং। অগ্নিমান্দ্যঞ্চ সময়ে লোক নাথ রসোত্তমং॥ ৩৭৪

রস রত্নাকর।

কড়িভস্ম, অভ্র, তাম্র, লৌহ, পারদ ও গন্ধক প্রত্যেকে সমভাগ চূর্ণ করিয়া পান রসে এক দিন ভাবনা দিয়া গজপুট দিবে পরে শীতল হইলে সেবন করাইবে। মাত্রা ১ রতি বা ২ রতি অনুপান পীপুল চূর্ণ, মধু, পুরাতন গুড়, হরিতকী, অথবা কৃষ্ণ জীরা চূর্ণ। যকৃৎ, গুল্ম, উদরী, প্লীহা, শোথ, জ্বর ও অগ্নিমান্দ্য আরোগ্য হয়। ৩৭৪

## অর্দ্ধনারীশ্বর রস।

রসং গন্ধং সমং গ্রাহ্যং বিষং যোজ্যঞ্চ তৎসমং। জৈপালং তৎসমং গ্রাহ্যং মরিচঞ্চ চতুর্গুণং। ত্রিবৃন্ম লরসৈমর্দ্দ্যং ভাবনা

পঞ্চকং ভিষক্। জম্বীরাণাং দ্রবৈর্নস্যমে
কস্মিন নাসিকাপুটে। শরীরার্দ্ধগতং
ঘোরং জ্বরংহন্তি নসংশয়ঃ। ঐকাহিকঞ্চা
চার্দ্ধপঞ্চ জ্বরং হন্তিচ সর্ব্বজং। অর্দ্ধ
নারীশ্বরো নাম রসঃ শঙ্করভাষিতঃ।
চমৎকারকরোহ্যেষ ন দেয়ং যস্য
কস্যচিৎ॥ ৩৯৫

রসেন্দ্র চিন্তামণি।

পারদ ১, গন্ধক ১, শৃঙ্গী বিষ ২, জয়পাল বীজ ২, মরিচ ৪ ও তেউড়ির রস ১০ তোলা মাড়িয়া এইরূপ পঞ্চ দিবসে পঞ্চ ভাবনা দিয়া শুষ্ক, পরে চূর্ণ করিবে তদনন্তর গোঁড়ালেবুর রসে ১ রতি প্রমাণ মাড়িয়া নস্য দিবে তাহাতে শরীরের অর্দ্ধগত ঘোরতর জ্বর নষ্ট হয় এবং এক দিবসান্তর জ্বর, অর্দ্ধাঙ্গ জ্বর, তৃতীয়ক জ্বর ও বিবিধ প্রকার জ্বর আরোগ্য হয় এই অর্দ্ধ নারীশ্বর যথা তথা দেওয়া অনুচিত শঙ্কর কহিয়াছেন। ৩৯৫

## মৃত্যুঞ্জয় রস।

বিষস্যৈকং তথা ভাগং মরিচং পিপ্পলী-
কণা। গন্ধটঙ্গং তথা ভাগং দ্বিভাগং
হিঙ্গুলং ভবেৎ। জলেন বটিকাং কার্য্যা
গুঞ্জমাত্রা প্রমাণতঃ। মধুনা লেহনং
কার্য্যং সর্ব্বজ্বরনিবর্ত্তয়ে। আদ্রকস্য

রসঞ্চানু দারুণে সান্নিপাতিকে। দধ্যন্ন পানং দেয়ঞ্চ বাতজ্বরনিবর্ত্তয়ে। জম্বীর-রসযোগেনাজীর্ণজ্বর বিনাশনঃ। অজা-জীগুড়সংযুক্তো বিষমজ্বরনাশনঃ। তী-ব্রজ্বরে মহাঘোরে পুরুষে যৌবনান্বিতে। পূর্ণমাত্রা প্রদাতব্যা পূর্ণং বটী চতুষ্টয়ং। স্ত্রীবাল বৃদ্ধ ক্ষীণেষু অর্দ্ধমাত্রা প্রকী-র্ত্তিতা। অতিবৃদ্ধেচ ক্ষীণেচ শিশৌ চাল্প বয়োন্বিতে। হীনমাত্রা প্রদাতব্যা ব্যবস্থা সারনিশ্চিতে। নবজ্বরে প্রদানেতু যামৈকা-ন্নাশয়ে জ্জ্বরং॥ ৩৯৬

রসরত্নাকর।

বিষ১, মরিচ১, পিপুল১, জীরা১, গন্ধক১, সোহাগা১, হিঙ্গুল ২, মর্দ্দনান্তর ১ রতি ঔষধ মধু সহিত ভক্ষণে সকল রোগ নাশ হয়। বাতজ্বরে সান্নিপাতে আদার রস, অজীর্ণে গোঁড়া লেবু, বিষম জ্বরে কৃষ্ণজিরা ও গুড় তীব্র ঘোরতর জ্বরে পুরুষের ৪ বটী পূর্ণ মাত্রা, স্ত্রী বালক ও ক্ষীণে ২বটী, অতি ক্ষীণ শিশুর ১বটী। নবজ্বর এক প্রহরে ত্যাগ হয়। ৩৯৬

## মৃত্যুঞ্জয় রস।

কেচিন্মতে সৌভাগ্য চিন্তামণিরস খ্যাতঃ। সৌভা গ্যামৃত জীর পঞ্চলবণ ব্যোষা-

ভয়া খ্যামলাঃ ॥ নিশ্চ ন্দ্রাভ্রক শুদ্ধ
গন্ধকরসৈরেকীকৃত্বা ভাবয়েৎ । নির্গুণ্ডী
যুগ ভৃঙ্গরাজ করুণা পামার্গপত্রৈর্ণবৈঃ ॥
প্রত্যেকং স্বরসেন শুদ্ধ বটীকা হন্তি
ত্রিদোষোদয়ং । যেষাং শৈত্যমতীব
দেহ মখিলং স্বেদা দ্রবা দ্রীকৃতং ॥
নিদ্রা ঘোরতরা সমস্ত করণ ব্যামোহঃ
মুঢ়ংমনঃ । শূলশ্বাস বলাস কাস সহি-
তং মূর্চ্ছা রুচি তুটজ্বরং ॥ তেষাংবৈ
পরিহৃত্য জীবিতমসৌ গৃহ্নাতি মৃত্যো-
র্ম্মুখাৎ ॥ ৩৯৭

ভৈষজ্য তন্ত্র ।

সোহাগা, অমৃত, জীরক, পঞ্চ লবণ, ত্রিকটু, হরিতকী, আমলকী, অভ্র, গন্ধক ও রস এই সকল দ্রব্য পৃথক সমভাগ একত্র করিয়া নিসিন্ধা পত্র নীল শেফালিকা পত্র ভীমরাজ পত্র, আদ্রর্ক, ও আপাঙ্গ এই সকল পত্র রসে মাড়িয়া বটী এক রতি পরিমাণ সেবনে ত্রিদোষ আময় হেতু শরীর শীতল অত্যন্ত দাহ অতিশয় ঘর্ম্ম ঘোরতর নিদ্রা, অসামর্থ্যতা ও মূর্চ্ছা আরোগ্য হয়, শ্লেষ্মা রূপ অগাধ সলিলে নিমগ্ন হইলে সেই সকল দোষ ও যমের মুখ হইতে জীবিত থাকে । ৩৯৭

## প্রতাপলঙ্কেশ্বর রস।

অপামার্গস্য মূলঞ্চ চব্যচিত্রক মূলকৈঃ।
এতেষাং মর্দ্দয়িত্বাচরস নিষ্পীড়্য যত্নতঃ॥
তেন সূত সমং গন্ধম ভ্রকং হিঙ্গুলং
বিষং। টঙ্গনং নটসং ক্ষঞ্চ মর্দ্দয়েদ্দি-
নন সপ্তকং॥ টঙ্গনং ত্রিদিনং মূষলী-
দ্রাবৈ র্ভাবয়েদাতপেষুচ। মুষঞ্চ বর্ত্তু-
লাকারং তন্মধ্যং পরিপূরয়েৎ॥ মৃদা-
ক্তাদ্র খণ্ড বস্ত্রৈর্ব্বেষ্টয়িত্বা পুটেল্লঘু।
রসতুল্যং লোহভস্মং মৃত বঙ্গ সমংতথা॥
মনঃশিলা মুস্তকঞ্চ রেণুকং গুগ্গুলং
তথা। চম্পেয়ঞ্চ সমং সর্ব্বং ভাগার্দ্ধং
শোধিতং বিষং॥ তৎ সর্ব্বং মর্দ্দয়েৎ
খল্লে ভাবয়েৎ বিষনীরতঃ। আতপে
ভাবয়েৎ বৈদ্যঃ সপ্তধা মর্দ্দয়েত্ততঃ॥
কটুত্রয়ং কাষায়েণ কনকস্য রসেনচ।
ফল ত্রয়ং কষায়েণ মুণিপুষ্পরসে নচ॥
সমুদ্র ফেননীরেণ বিজয়া চিত্র বারিণা।
সর্ব্বদ্রব্যেণ সংমর্দ্দ্য রক্ষিতঞ্চ প্রযত্নতঃ॥
গুঞ্জৈকং বহ্নিচূর্ণেন শৃঙ্গবের রসেনচ।

দদ্যান্নবজ্বরেতীব্রে মোহ বিভ্রান্তশান্তয়ে। প্রদদ্যাৎ রোগীণে নস্যং সংজ্ঞা যস্য নবিদ্যতে। ক্ষুরেণ প্রহরেৎ মূর্দ্ধ্নি দদ্যাদার্দ্র কনীরতঃ। সেচয়েৎ মূত্রবর্চ্চস্কং কুম্ভবারিযুতং ততঃ। রোগীবাঞ্ছিত যদ্দ্রব্যং তৎসর্ব্বং পথ্যমর্পয়েৎ। দধ্যোদনংসিতাযুক্তং ক্ষুধিতায়ার্পয়েত্ততঃ। এবংকৃতে সান্নিপাতে জ্বরঃস্যাৎ তাপশান্তয়ে। কুরুতে জ্বরিণঃ শয্যাং নানা পুষ্পাদি ভূষিতাং। যুথিকা মল্লিকা জাতী মালতী কামিণী প্রসূন। ইত্থং প্রদেয়ং শয়নং গন্ধ চন্দন ভূষণং। হাব শক্তি কটাক্ষঞ্চ লক্ষণৈশ্চ যথা ক্রমাৎ। পীনোত্তুঙ্গকুচোৎ পীড়ৈঃ কামিন্যুপরিতস্তনৈঃ। শয়নে বর্দ্ধয়েৎ বীর্য্যং গায়নে শ্রবণে ততঃ। এবং কৃতেতু জ্বরিনঃ সন্তাপং ক্ষণে মুঞ্চতি। দদ্যাৎ বাতেষু সর্ব্বেষু সিন্ধু গুগ্‌গুল বহ্নিভিঃ। কণাচূর্ণ মাক্ষিক্যাভ্যাং কা-

**মলা ক্ষয় পাণ্ডুষু। অনুপান বিশেষেণ সর্ব্বরোগং বিনাশয়েৎ। অয়ং প্রতাপলঙ্কেশঃ সুতিকা রোগ নাশনঃ॥ ৩৭৮**

ভৈষজ্য তন্ত্র।

পাবদ ১ এক তোলাকে আপাঙ মূল রসে, চই রসে, চিতামূল রসে, মর্দ্দন করিয়া রসকে নিষ্পীড়ন করিয়া, সমভাগ গন্ধক সহ কজ্জলী হইলে, তাহাতে অভ্র, হিঙ্গুল, কালকুট, সোহাগা, গোদন্তী ও হরিতাল প্রত্যেক রসের সম মিশ্রিত করিয়া সপ্তাহ পর্য্যন্ত মর্দ্দন করিবে, পরে তাল মূলীর রসে তিন দিন ভাবনা দিয়া গোলাকার মুষা যন্ত্র মধ্যে প্রপূরিত করিয়া প্রথমে মৃত্তিকার লেপ দিবে, পরে মৃত্তিকাক্ত আর্দ্র খণ্ড বস্ত্র বেষ্টন করিয়া উত্তম শুষ্ক হইলে লঘু পুট দিবে। পরে খলেতে ঔষধ চূর্ণ করিয়া রসের তুল্য ভাগ লৌহ, বঙ্গ, মনঃশিলা, মুথা, রেণুক, গুগ্ গুল ও নাগেশ্বর এই কএক দ্রব্য চূর্ণ করিয়া দিবে, এবং অমৃত বিষ রসের অর্দ্ধ ভাগ ভাবনা দিবে। ভাব্য দ্রব্য যথা ত্রিকটুর কষায়ে। অমৃত বিষের ক্বাথে, কনক ধুস্তূরার রসে, ত্রিফলা ক্বাথে, বক পুষ্প রসে, সমুদ্র ফেনার ক্বাথে, বিজয়া ক্বাথে ও চিতামুল ক্বাথে এই সকল দ্রব্যের পৃথক ক্বাথে সপ্ত ভাবনা দিয়া শুষ্ক হইলে সেই সিদ্ধ প্রতাপ লঙ্কেশ্বর রস, ঔষধ যত্ন পূর্ব্বক রক্ষা করিয়া ১ রতি মাত্রা। চিতা মূল চূর্ণ, আদার রস যোগ করিয়া তীব্র নবজ্বরে সেবনে মোহ বিভ্রান্ত নাশ হয়, অথবা সজ্ঞাহীন ব্যক্তিকে নস্য দিবেক। কিম্বা ক্ষুরের আঘাত দ্বারা মস্তকে রক্তাক্ত করিয়া আদার রসের সহিত

মস্তকে ঘর্ষন করিবে, মল মূত্র বিরেচনের নিমিত্ত এই ঔষধ তেউড়ি মূল রসে সেবন করাইবে ও রোগীর বাঞ্ছিত দ্রব্য পথ্য দিবে, যথা ক্ষুধিতকে দধি, অন্ন ও চিনি খাইতে দিবে। এইরূপ করিলে সান্নিপাতাদি জ্বরের তাপনাশ পাইয়া নির্ব্বিচ্ছেদে বিচ্ছেদ হইবে এবং রোগীকে যুথী, মল্লিকা জাতি, মালতী, এবং কামিন্যাদি নানা পুষ্পে ও গন্ধ চন্দনে ভূষিত শয্যা করাইয়া কটাক্ষ শক্তিতে মনোহরণ লক্ষনাক্রান্তা পীনোন্নত পয়ধরা কামিনীর স্তনদ্বয় মর্দ্দন পূর্ব্বক সেই কুচযুগোপরি শয়নে অঙ্গ চিত্ত হইলে বল ও তেজের বৃদ্ধি হয় আর প্রমদা সহ গান করণে বা শ্রবণে ক্ষনমাত্রে সন্তাপ নাশ হয়। এই ঔষধ সর্ব্ব প্রকার বাতে। সৈন্ধব, গুগ্গুল এবং চিতার কাথে সেবন করাইবে। পিপ্পলী চূর্ণ মধুর সহিত সেবনে কামালা, পাণ্ডু ও ক্ষয়রোগ সারে। অনুপান বিশেষে এই প্রতাপ লঙ্কেশ্বর রস সকল রোগ নাশ করে ও ইহাতে সূতিকাও সারে। ৩৯৮

## মহাগহৎ সুচিকা ভরণ রস।

রসং বৈক্রান্তং হেমাভ্রং তীক্ষ্ণং তাম্রং
পৃথক সমং। ষড়িভঃসমং শুদ্ধগন্ধং
নির্গুণ্ডী সরসে তথা॥ চিত্র মূল কষা-
য়েন মর্দ্দয়েৎ দিবস ত্রয়ং। সূর্য্যা বর্ত্তা
মৃতা ভৃঙ্গি তিলপর্ণী চবারুণী॥ কাক
মাচ্ছি মহারাষ্ট্রি কাকলী গিরিকর্ণিকা।

কেমুক বিজয়া শুণ্ঠী কটুতুম্বিজয়াততঃ ॥ এতেষাং মর্দ্দয়েৎ দ্রাবৈঃ ক্রমাদ্দিন চতুর্দ্দশ । মৎস্যং ময়ূরং বারাহং ছাগং মহিষ মেবচ ॥ পিত্তং ক্রমেণ সংগৃহ্য তেন সর্ব্বং বিভাবয়েৎ । অর্ক-মূল কষায়েন ভাবয়েৎ দিন পঞ্চকং ॥ তৎ সর্ব্বং আতপেশুষ্কং চূর্ণং সবৎ সনামকং । দত্তা সর্ব্বাচ পূর্ব্বোক্তং ভাবনাচ দিন ত্রয়ং ॥ জৈপাল বীজ-ক্বাথেণ সংমর্দ্দ্য দিবসত্রয়ং । ভাবি-তং শোধিতং চূর্ণং মধুনাসহ মি-শ্রিতং ॥ সূচিকাভরণং নাম সর্ব্বরোগ বিনাশনং । দার্পয়েৎ সুচিকাগ্রেণ স-র্ব্বেষাং সান্নিপাতিকে ॥ শ্লৈষ্মিকং শূল-মানাহং সিদ্ধি যোগং নসংশয়ঃ ॥ ৩৯৯

ভৈষজ্য তন্ত্র।

পারদ, হীরাভস্ম, সুবর্ণ ভস্ম, অভ্র, লৌহ ও তাম্র এই কয় দ্রব্য প্রত্যেক সমভাগ গন্ধক ৬ ভাগ প্রত্যেক দ্রব্য শোধ-নান্তর ভাবনা দিবেক নিসিন্ধা রসে এবং চিতামূল ক্বাথে তিন দিবস ভাবনা দিবেক পরে হুড়্হুড়ে পত্র রসে, গুলঞ্চ রসে, ভৃঙ্গরাজ রসে, ঘলঘশা পত্র রসে, রাখালসসা মূল রসে, গুড়-

কামাইরসে, জলপিপলি রসে, কাকলি রসে, অপরাজীতার রসে, কেউ রসে, বিজয়া পত্র রসে, শুণ্ঠীক্কাথে, কটকী ক্কাথে, অলাবু পত্র রসে ও জয়ন্তী পত্র রসে এই সকল রসে ক্রমে চতুর্দ্দশ দিবস মর্দ্দন করিয়া পরে অংশ ক্রমে প্রত্যেক পঞ্চ পিত্তে ভাবনা দিয়া আকন্দ মূল রসে পঞ্চ দিন ভাবনা দিবেক পরে সমস্ত রৌদ্রে শুষ্ক করিয়া চূর্ণের সমান অমৃত বিষ দিয়া পুনঃ পূর্ব্বোক্ত ভাব্য দ্রব্যে প্রত্যেক ২ ভাবনা দিবেক পরে জৈপাল বীজ ক্কাথে তিন দিবস ভাবনা দিয়া স্থচিকাগ্র প্রমাণ মাত্রা মধুর সহিত সেবনে সর্ব্ব রোগ নাশ করে বিশেষ সর্ব্ব সান্নিপাতিক এবং শ্লৈষ্মিক শূল ও অনাহ রোগ নাশ হয়। ইহা অতি আশ্চর্য্য ঔষধি মহাদেবের কথিত। ৩৯৯

## রাম রাজ সূচিকাভরণ রস।

খণ্ডীকৃতং বিষং কৃষ্ণং অর্কদুগ্ধেন ভাগুকে। কাঞ্জিকৈ লবণৈঃ পশ্চাৎ চুল্লিপাক বিধানতঃ॥ সপ্তাহে ততঃ উদ্ধৃত্য শুষ্কং সংচূর্ণয়েৎ ততঃ। সূচিকাভরণং নাম রসং গুহ্যোত্তমং মতং॥ ব্রহ্মরন্ধ্রে প্রয়োক্তব্যং শাখাদিষু নিয়োজয়েৎ। কাঞ্জিকৈঃ পেষিতং নস্যং সংজ্ঞা করণ মুত্তমং॥ ৪০০

রসেন্দ্র চিন্তামণি।

অমৃত বিষ ও মরিচ সমভাগে আকন্দ আঠাতে কাঞ্জি ও

সৈন্ধব লবণ সহ ভাণ্ড মধ্যে স্থাপন করিয়া মৃদু অগ্নিতে পাক করিবে সপ্তাহ পরে ঐ সরস যুক্ত ঔষধি উদ্ধারিত করিয়া শুষ্ক করিবে পরে নির্ম্মল চূর্ণ করিয়া লইবেক এই সূচিকাভরণ রামরাজ রস নামক ঔষধি অতি গুহ্যহ্যোত্তম কাঁজিতে পেষণ করিয়া নস্যদানে মূর্চ্ছিত ব্যক্তির সংজ্ঞা প্রাপ্ত হয় । এই ঔষধ ব্রহ্মরন্ধ্রে ও হস্ত পদে প্রয়োগ করিবে । ৪০০

অর্দ্ধনারীশ্বরোরসঃ ।

রসংগন্ধং সমং গ্রাহ্যং কজ্জলীং কারয়েদ্ভিষক্ । যামৈকংমর্দ্দয়েৎ যত্নাৎ পশ্চাৎ খল্লে বিমুক্তয়েৎ । নকুলারি মুখে ক্ষিপ্তা সুত্রেণ বেষ্টয়েদ্বহু । স্থাপয়েৎ মৃন্ময়ে পাত্রে ঊর্দ্ধাধো লবণং ক্ষিপেৎ । ভাণ্ডমুর্দ্ধ চতুর্যামঃ পচেত্তএ হুতাশনৈঃ । সান্দ্রংশীতং সমাদায় খল্লে কৃত্বা তুকজ্জলীং । গুঞ্জামাত্র প্রমাণস্তু নস্য কর্ম্মণি যোজয়েৎ । বামভাগে জ্বরংহন্তি তৎক্ষণাৎ লোক কৌতুকং । কুর্য্যাদ্দক্ষিণ ভাগেন আরোগ্যং তৎক্ষণস্যচ । গুহ্যতমস্তু সূর্য্যাদে গোপনীয়ঃ প্রয-

ত্বতঃ। অর্দ্ধনারীশ্বরো নাম শম্ভুনা ক-
থিতো ভুবি॥ ৪০।

ভৈষজ্য তন্ত্র।

রস ও গন্ধক ১ ভাগ এক প্রহর খলেতে উত্তম রূপে না-ড়িয়া কজ্জলী করিবে। কিন্তু যথা বিধি অষ্টাদশ সংস্কারে শোধিত পরে ষড়গুণে বলিজারিত পারা তদভাবে হিঙ্গুলোত্থ রস ষড়গুণ বলিজারিত করিয়া লইবে, আর আমলাসা গন্ধক যথা বিধি শোধন করিয়া পরে শুভ দিনে কজ্জলী করিবে, সেই কজ্জলী দুই তোলা বেজীর অরি অর্থাৎ কৃষ্ণসর্পের মুখে ঔষধ রাখিয়া সুতা দিয়া মুখ বন্ধ করিবে একটা পুরা হাঁড়ির অর্দ্ধেক সৈন্ধব লবণ স্থাপন করিয়া তাহাতে ঐ ঔষধ সাপের মস্তক সহিত রাখিয়া পুনরায় সৈন্ধব লবণে হাঁড়ি পূর্ণ করিয়া তাহাতে সরা ঢাকা ও দৃঢ় লেপ দিয়া রুদ্ধ করিবে, পরে চুলি যন্ত্রে চারি প্রহর জ্বাল দিবে, অগ্নি হইতে অবতরণ করিয়া শীতল হইলে পুনর্ব্বার কজ্জলী মর্দ্দন করিবে এই মহৌষধি এক রতি মাত্রায় নস্য দিবামাত্র আশ্চর্য্য কৌতুক লোকের দৃশ্য হইবে, বামাঙ্গের জ্বর তৎক্ষণাৎ ত্যাগ হইবে, পুনরায় দক্ষিণ নাসায় নস্য দিলে তৎক্ষণাৎ সকল শরীরের জ্বর নষ্ট হয়। স্বর্য্যের অপ্রকাশ্য ও অতিশয় গোপনীয় সম্ভূ এই অর্দ্ধনারীশ্বর প্রকাশ করিয়াছেন। ৫০।

## হিঙ্গুলেশ্বর রস।

তুল্যং সংমর্দ্দয়েৎ খল্লে পিপ্পলী হিঙ্গুলং

বিষং। দ্বিগুঞ্জা মধুনা দেয়া বাতজ্বর নিবর্ত্তয়ে॥ ৪০২

সারকৌমূদী।

পিপুলচূর্ণ ১, হিঙ্গুল ১ ও বিষ ১ জলে মর্দ্দন করিয়া, ২ দুই রতি মাত্রায়বটী মধু অনুপানে সেবনে বাত জ্বর নাশ হয়। ৪০২

## কালাগ্নিরুদ্র রস।

ত্রিক্ষারৈঃ পঞ্চলবণৈ র্দিনৈকং মর্দ্দয়েদ্রসং। নাগরং বাজিকা হিঙ্গু দত্ত্বা মূষা প্রলেপয়েৎ॥ মূষান্তর্গতসূতঞ্চ রুদ্ধ্বা বস্ত্রেণে বেষ্টয়েৎ। আরণালেন তৎপাচ্য দোলাযন্ত্রে দিনং ততঃ॥ আদায় মর্দ্দয়েৎ খল্লে সূত তুল্যং দ্রবৈঃ পৃথক্। নিগুণ্ডী ভৃঙ্গ ধুস্তূরা শত পুষ্পি মধুরিকা। মণ্ডুকী কাকমাচীচ গিরিকন্যার্দ্রকদ্রবৈঃ। করবি রুগ্নি পাঠানাঠা মেভির্মর্দ্দ্য ক্রমাদ্দ্রসং॥ মরিচং গন্ধতুল্যঞ্চ ক্ষিত্ত্বা পিত্তে বিমর্দ্দয়েৎ। ময়ূর মৎস্য বরাহছাগ মাহিষকৈরপি॥ সমস্তৈঃ পচ্যতে তত্র দিনৈকং ভাবয়েৎ যথা। সং শুদ্ধং গরলঞ্চৈব সতপাদং বিনিক্ষিপেৎ॥

রসকালাগ্নি রুদ্রোয়ং ত্রিগুঞ্জং ভক্ষয়েদনু।
শর্করা মধুতোয়ঞ্চ দধ্যন্নং পথ্যমাচরেৎ।
সর্ব্ব রূপং সান্নিপাতং ক্ষণে নৈব বিনা-
শয়েৎ॥ ৪০৩

যবক্ষার, সাচিক্ষার, সোহাগা এবং পঞ্চ লবণ পারদের সমানাংশ লইয়া সর্ব্ব দ্রব্য একত্রে মাড়িয়া শুঁঠ, অশ্বগন্ধা ও হিঙ্গ তাহাতে মিশ্র করিয়া মূষা যন্ত্রে পুরিয়া তাহাতে কর্দ্দমাক্ত বস্ত্রখণ্ড বেষ্টন করিয়া মূষার মুখ রুদ্ধ করিয়া দোলাযন্ত্রে কাঁজিতে একদিবস পাকান্তে উতারণ করিয়া পাষাণের খলে সূত তুল্য দ্রব্যদিতে ভাবনা দিবে। যথা নিসিন্ধা, ভৃঙ্গরাজ, ধুস্তুরা, শুলফা, মৌরী, থুলকুড়ি, গুড়কামাই, অপরাজিতা, আদ্রক, করবী, কুড় ও আকনাদি এই সকল দ্রব্যের প্রত্যেক রসে মাড়িয়া পরে মরিচ গন্ধক পারদের সম অংশ মিশ্রিত করিয়া ক্রমে পঞ্চ পত্তের ভাবনা দিয়া সুদ্ধ সর্পবিষ পারদের শিকি অংশ মিশ্রিত করিয়া এই কালাগ্নি রুদ্র রস ঔষধ ২ রতি প্রমাণ সেবনে বিবিধ প্রকার সান্নিপাত ক্ষণমাত্রে আরোগ্য হয় অনুপান মধু চিনি সংযুক্ত জল দধি ও অন্নাদি খাইতে দিবে। ৪০৩

## মৃত্যুঞ্জয় রস।

শুদ্ধসূতং দ্বিধাগন্ধং লৌহাভ্রঞ্চ মনঃ
শিলাঃ। তালকং হিঙ্গুলঞ্চৈব তাম্রং-
কাংশং তথৈবচ॥ অমৃতং বহ্নিমূলঞ্চ

দ্রষ্টনং হেম মাক্ষিকং। হস্তিশুণ্ডী চাতিবিষা প্রত্যেকৈশ্চ সমাংশকং॥ ত্রিদিনং মর্দ্দয়েৎ খল্লে দ্রবৈশ্চাদ্র্ক সম্ভবৈঃ। নির্গুণ্ডী বিজয়া দ্রাবৈস্ত্রি দিনং মর্দ্দয়েৎ পুনঃ॥ কাচকুম্ভে চ সংস্থাপ্য বালুযন্ত্রেণ পাচয়েৎ। উদ্ধৃতং মর্দ্দয়েৎ পশ্চাৎ দিনৈকং চাদ্র্কে রসে॥ ত্রিগুঞ্জা পরিমাণেন সান্নিপাত জ্বরং জয়েৎ। মৃত্যুসঞ্জীবনির্নামরসোহয়ং শঙ্করঃ স্বয়ং॥ ৪০৪

রত্নাকরী।

রস ১, গন্ধক ২, অভ্র ২, লৌহ ২, তাম্র ২, অমৃত ২, কাংশ্য হিঙ্গুল ২, স্বর্ণ মাক্ষিক ২, চিতামূল ২, আতইচ ২, ও ত্রিকটু ২ এই সকল দ্রব্য আদ্র্ক রসে, নিসিন্ধা রসে, বিজয়া ক্বাথে, প্রত্যেক, তিন দিবস মর্দ্দন করিয়া, কাচের বোতলে পূরিত করিয়া, বালুকা যন্ত্রে পাক করিবেক, চারি প্রহরান্তে পাকসিদ্ধ হইলে আদ্র্ক রসে মাড়িয়া বটী ৩ রতি পরিমাণ এই মৃত্যুঞ্জয় রস ঔষধি সেবনে মৃত্যু হইতে মুক্ত হয়। ৪০৪

## শ্রীকালানলরস।

রসং গন্ধং মৃতাভ্রঞ্চ টঙ্গনঞ্চ মনঃশিলা।

হিঙ্গুলং গরলং দারুবিষং তাম্রঞ্চ তৎ-
সমং ॥ বিড়াল পদ মাত্রন্তু সর্ব্বং শুদ্ধং
বিচূর্ণয়েৎ। ভাবনাচয় দাতব্যং লাঙ্গলী
মূলকং তথা ॥ ঘোষামূলং তথাদেয়ং
মূলং লোহিত চিত্রকং। অপুষ্পাবন্ধী-
ভূধাত্রী মূলাং ভ্রমর রুদ্রকং ॥ ছাগ বরা-
হ ময়ূর মহিষ মৎস্যমে বচ। এতে-
ষাঞ্চ দদেৎ পিত্তং আর্দ্রকস্য রসে নচ ॥
প্রত্যেকং মর্দ্দিতং শুষ্কং কনামাত্রা প্রমা-
নতঃ। একাবটী পয়ঃপেঠী জলৈরে-
বানুপানতঃ ॥ দাপয়েৎ কুশলোবৈদ্যো
ঘোরৈবৈ সান্নিপাতিকে। পয়ঃপেটী
শতং দদ্যাৎ স্নানঞ্চতৈল লেপনং ॥
ভোজয়েদ্দধি ভুক্তঞ্চ কাঞ্জিকাদি প্রদা-
পয়েত্। মধুবং বর্জ্জয়েন্নিত্যং শর্ক-
রাঞ্চ প্রয়োজমেৎ ॥ ক্ষণং ধারয়তে-
লোকং সান্নিপাতং নিবারয়েৎ। ত্রিদো-
ষঞ্চ মহাব্যাধিং ক্ষণে হরতি দুস্তরং ॥ রসঃ
কালানলো নাম্না নরানাং হিতকারকঃ ॥ ৪০৫

ভৈষজ্য তন্ত্র।

রস, গন্ধক, অভ্র, সোহাগা; মনঃশিলা, হিঙ্গুল; সর্প-বিষ, দারুমুচ বিষ ও অমৃত বিষ এই সকল দ্রব্য সমভাগ প্রত্যেক দুই তোলা মাত্রা শোধন পূর্ব্বক চূর্ণ করিয়া ভাবনা দিবে বিষলাঙ্গলি মূল রসে, ঘোষা মূল রসে, রক্তচিতা শিকড়ের রসে, অপুষ্প বন্ধ্যা ভূইআমলা মূলে রসে, ভ্রমরমালী বৃক্ষের শিকড়ের রসে, আর ছাগ, বরাহ, ময়ূর, মহিষ ও মৎস্য এই পঞ্চ প্রকার প্রাণীর পিত্তে ভাবনা দিয়া পরে আর্দ্রক রসে মাড়িয়া শুষ্ক করিয়া কাদামাত্রা বটীকা নারিকেল জলানুপানে সেবন করাইলে মহা ঘোর সন্নিপাত আরোগ্য হয় এই ঔষধ সেবন করিয়া তৈল মর্দ্দন পূর্ব্বক স্নান করাইবে ও যথেষ্ট পরিমাণে নারিকেল জল পান করিতে দিবে। শর্করা ভিন্ন অন্য কোন মিষ্ট দ্রব্য খাইতে দিবে না। কালানল রস সেবনে ক্ষণমাত্রেই সন্নিপাত ত্রিদোষ মহাব্যাধি আরোগ্য হয়। ৪০৫

## ব্রহ্ম অস্ত্র বটিকা।

মৃদ্বগ্নিনা দ্রুতং গন্ধং ততশ্চ পল সম্মিতং। মৃতাভ্রং সুতমেকৈকং ক্ষিপ্ত্বা তদব তারয়েৎ॥ ব্যোষং হিঙ্গু দীপ্যক কথঞ্চবহ্নি জীরা বিষং পলং। দেয়ং পঞ্চ গুণং তাম্রং তথা ভাব্যং দিনং পৃথক্॥ পালিতা মন্দার মেরণ্ডো মৃতাকন্যা পুনর্ণবা। অর্ক ভৃঙ্গাদ্রকৈ সর্ব্বৈ ভাব্যং

**মাতপ শোষিতং ॥ জাতিফলঞ্চ কর্পূরং কক্কোলং মধুমিশ্রিতং সর্ব্বমেকত্র সংমর্দ্দ্য-মাষ মাত্রঞ্চ ভক্ষয়েৎ। সর্ব্ব জ্বপং সান্নি-পাতং হরত্যেব নসংশয়ং ॥ ৪০৬**

গুঢ়বোধ।

মৃদু অগ্নিতে ১ পল গন্ধক দ্রব করিয়া তাহাতে অভ্র ১পল ও রস ১ পল দিয়া সেই গন্ধক অবতার্য্য করিয়া কজ্জলী কর-নান্তর ত্রিকটু, হিঙ্গু, যবানী চিতা, জীরা ও অমৃত বিষ প্র-ত্যেক এক এক পল এবং তাম্র ভস্ম ৫ পল দিয়া ইহাতে ভাব-না দিবেক, যথা এরণ্ড রসে, পালিধা পত্ররসে, সজিনা ছাল রসে, গুলঞ্চ রসে, ঘৃতকুমারী রসে, শ্বেতপুনর্নবা রসে ও আকন্দ মূল রসে প্রত্যেকে সাতবার ভাবনা দিয়া পরে শুষ্ক করিয়া উহাতে কর্পূর, কাকলা ও মধু মিলাইয়া মর্দ্দন করিবেক, উহা মাষ কলাই প্রমাণ ভক্ষণ করিলে সন্নিপাত নাশ পায় ॥ ৪০৬

## শম্ভুনাথ রস।

**তালকং টঙ্গণং রক্তং ফটকারী চ মনঃশিলা। গোদন্তং বংস্যলাভঞ্চ সর্ব্বতুল্যঞ্চ ভাগিকং। সর্ব্ব তুল্যং রসং গন্ধং তৎসমং ফণিফেণকং ॥**

শক্রাশন রসৈ র্ভাব্যং নির্গুণ্ড্যাশ্চ রসেনচ। কনকস্যপত্ররসৈ নিম্বপত্র রসৈঃ পুনঃ॥ পৃথগেষাং রসৈঃ সপ্ত ভাবয়েৎ কুশলোভিষক্। বটীং রক্তি দ্বয়ং কুর্য্যাৎ শৃঙ্গবেরৈবানুপানতঃ॥ সর্ব্ব রূপং সান্নিপাত মতিসারঞ্চ নাশয়েৎ। গ্রহণী মামদোষঞ্চ জ্বরং সর্ব্বং বিনাশয়েৎ॥ উদ্বেগে মস্তকে তৈলং পথ্যঞ্চ দধি ভক্তকং। শীতোপচারং কর্ত্তব্যং ক্রমেণ গুণ বর্দ্ধতে। শম্ভুনাথ ইতি খ্যাতো মহাদেবেন ভাষিতঃ॥ ৪০৭

ভৈষজ্যতন্ত্র।

হরিতাল, সোহাগা, হিঙ্গুল১, ফটকারী১, মনঃশিল১, গোদন্ত। ১ ও বৎসনাভবিষ ১, এই সকল দ্রব্য সমভাগ যত পারদ ও গন্ধক প্রত্যেকে তত আফিঙ্গ তৎ সমান এই সকল শোধন পূর্ব্বক ভাবনা দিবে প্রথমে বিজয়া ক্কাথে, নিশিন্দা রসে, কনক ধুস্তূরা রসে ও নিম্ব পত্র রসে প্রত্যেক রসে ৭ সাত বার ভাবনা দিয়া ২ দুই রক্তি প্রমাণ বটিকা আদ্রর্ক রসানুপানে সেবন করিলে সকল প্রকার সান্নিপাত, অতিসার, গ্রহণী, আমদোষ ও বিবিধ প্রকার জ্বর ভাল হয়। এই ঔষধ

খাওয়াইয়া উদ্বেগ হইলে মস্তকে তৈল দিবে, পথ্য দধি ও অন্ন এবং শীতল ক্রিয়া করিলে ক্রমে গুণ বৃদ্ধি হইবে। ৪০৭

## রসেন্দ্র বটিকা।

ত্রৈলোক্য বিজয়া বীজং বীজ মুন্মত্তক-
স্যচ। কনকাখ্যস্য বীজানি হিজ্জলস্য
তথৈবচ॥ বীজঞ্চ বৃদ্ধ দারঞ্চ সমগন্ধক
পারদং। বারিনা বটিকা কার্য্যা কণা
মাত্রা প্রমাণতঃ॥ শীততোয়ানুপানেন
প্রাতঃ খাদেচ্চ তক্রভুক্। নাশয়েৎ
সর্ব্বরোগঞ্চ সান্নিপাতং সুদারুণং॥ আ-
মবাতং শিরোবাতং মন্যাস্তম্ভং গলগ্রহং।
গ্রহণী শলীপদং শোথং সর্ব্বরোগং
বিনাশয়েৎ॥ ৪০৮

রসরত্নাকর।

বিজয়া বীজ, ধুস্তূর বীজ, কনক ধুস্তূর বীজ, হিজ্জল বীজ, বৃদ্ধ দারক বীজ, গন্ধক ও পারদ এই কয় দ্রব্য প্রত্যেক সমভাগ জলে মর্দ্দন করিয়া বটী কণা প্রমাণ শীতল জলানুপানে সেবনান্তে ঘোল সেবন করিতে দিবেক, এই ঔষধিতে মহৎ মহৎ রোগ, বিশেষ দারুণ সান্নিপাত, আমবাত শিরোবাত ও শীরাবদ্ধ গলগ্রহ, গ্রহণী ও শ্লীপদ শোথ প্রভৃতি রোগ নাশ করে। ৪০৮

## বিরদবান রস।

রসং গন্ধং শান মানং সুবর্ণঞ্চ তথৈবচ। মাক্ষিকঞ্চ রসাঙ্গঞ্চ সর্ব্বং শুদ্ধং বিমর্দ্দয়েৎ। ততঃ পর্পটিকাং কৃত্বা লৌহপাত্রেচ বুদ্ধিমান্। কেশরাজ ভৃঙ্গরাজ নিগুণ্ডী রস ভাবিতং। শুষ্কা মাতপ সংযোগাৎ গুটিকাং কারয়েত্ততঃ। প্রমাণং সর্ষপাকারং বালানাঞ্চ প্রযোজয়েৎ। হন্তি ত্রিদোষ সম্ভূতং জ্বরঞ্চৈব সুদারুণং। চিরজ্বরঞ্চ কাশঞ্চ শূলংসর্ব্বং গদং তথা। শিরশূল বিনাশায় রসোঽয়ং শিব নির্ম্মিতঃ॥ ৪০৭

ভৈষজ্য তন্ত্র।

পারা, গন্ধক ও সুবর্ণ প্রত্যেক ৪ চারি মাষা ও স্বর্ণমাক্ষিক ২ দুই মাষা সর্ব্ব দ্রব্য শোধন করতঃ মর্দ্দন করিয়া লৌহপাত্রে পর্পটী করিবে। তৎপরে কেশুর, ভৃঙ্গরাজ ও নিশিন্দার রসে ভাবনা দিয়া রৌদ্রে শুষ্ক করিয়া ১ রতি বটিকা কিন্তু বালকের প্রতি সর্ষপাকৃতি মাত্রা মহাদেব কহেন। এই ঔষধ সেবনে ত্রিদোষ জ্বর সুদারুণ নবজ্বর কাস শূল ও শিরশূল প্রভৃতি আরোগ্য হয়। ১০৭

## বিশ্বমূর্ত্তি রস ।

পাচয়েন্নার নালেন সমুদ্ধৃত্য বিচূর্ণয়েৎ ! স্বর্ণ নাগার্ক চূর্ণানাং গুঞ্জাপঞ্চ পৃথক পৃথক ॥ সূতঞ্চ দ্বিগুনং দেয়ং জম্বীরাম্লেন ভাবয়েৎ । ততো জম্বীর মধ্যেতু দোলা যন্ত্রে দিনদ্বয়ং । উর্দ্ধাধো গন্ধকং দত্ত্বা রস তুল্যঞ্চ তালকং । লৌহসংপুটকে রুদ্ধং সৈন্ধবে র্ভাণ্ড পূরণং ॥ তন্মধ্যে স্থাপয়েৎ প্রাজ্ঞঃ ক্রমং মৃদ্বগ্নিনা প-চেৎ । আদায় চূর্ণয়েৎ শুষ্কং দেয়ং গুঞ্জা চতুষ্টয়ং ॥ আদ্র কস্য রসশ্চানু শীঘ্রং পথ্যং প্রদাপয়েৎ । বিশ্বমূর্ত্তিরসোনাম সন্নিপাত কুলান্তকৃৎ । অর্কমূল ত্বচক্কাথং মরিচৈ র্মর্দ্দিতং পিবেৎ । দশমূল কষাঃ য়ম্বা অনুপানং প্রদাপয়েৎ ॥ ৪১০

দর্পা ।

স্বর্ণ, সীসক ও তাম্র প্রত্যেক পঞ্চ রতি প্রমান কাঞ্জিতে পাক করিয়া পরে পারদ ১০ রতি দিয়া গোঁড়ানেবু রসে মাড়িয়া ঐ নেবুর মধ্যেতে দিয়া বন্ধ করিয়া দোলা যন্ত্রে দুই দিবস পাক করিয়া ঐ ঔষধিতে হরিতাল দশ রতি ও দশ রতি গন্ধক ঔষ-

ধির উর্দ্ধ অধ যোজনা করিয়া লৌহ যন্ত্রে রাখিয়া মুখ বন্ধ করিয়া সৈন্ধব পূরিত ভাণ্ড মধ্যে স্থাপনান্তে মৃদু অগ্নিতে পাক করিবেক পরে অবতারণ করিয়া এই বিশ্বমূর্ত্তি রস নামক ঔষধি চারি গুঞ্জা প্রমাণ আর্দ্রক রস অথবা আকন্দ মূলের ছালের রস ও মরিচ চূর্ণ অথবা দশমূলীর কাথে সেবনে সান্নিপাত রোগ নাশ করে এই ঔষধি সেবনান্তে রোগিকে শীঘ্র পথ্য প্রদান করিবেক। ৪১০

## সূচিকাভরণ রস।

রসং গন্ধং লৌহমভ্রংতাম্রকং রজতং তথা। তালকং মাক্ষিকংব্যোম বিষং টঙ্গণ চিত্রকং॥ সমাংশং মর্দ্দয়েৎ খল্লে পাঠা নিগুণ্ডী বিল্বজৈঃ। দিনৈকৈকং তথা ভাব্যং ভূধরে পূটকে পচেৎ॥ দশমূল কষায়েন মাষৈকং সান্নিপাতজিৎ। অঞ্জনেন তথা নস্যৈঃ সূচিকাভরণোরসঃ। অভিন্যাসং জ্বরং হন্তি ভিষক্ যুক্ত্যা প্রযোজয়েৎ॥ ৪১১

রস, গন্ধক, লৌহ, অভ্র, তাম্র, রৌপ্য, হরিতাল, স্বর্ণমাক্ষিক অভ্র, অমৃত, সোহাগা ও চিতা এই সকল দ্রব্য সম অংশ লইয়া আকনাদি, নিশিন্দা ও বিল্ব এই কয় রসে খলেতে এক এক দিবস মাড়িবেক এবং ভাবনা দিবেক পরে

পুটপাক্ করিবেক সেই সিদ্ধ ঔষধি মাষ প্রমাণ মাত্র। দশমূল পাচনের ক্বাথে সেবনে সান্নিপাত রোগ নাশ করে এবং এই সূচিকাভরণ রস ঔষধি দ্বারা অঞ্জন ও নস্য দিবেক ইহাতে অভিন্যাস জ্বর নষ্ট হয় বৈদ্য যুক্তি পূর্ব্বক যোজনা করিবেক। ৪১১

## মকরেধ্বজ বিধানং।

স্বর্ণদলং পলঞ্চৈব রসেন্দ্রশ্চ পলাষ্টকঃ। রসস্য দ্বিগুনং গন্ধং তেনৈব কজ্জলী কৃতে॥ কুমারীকা রসৈর্ভাব্যং কাঁচ পাত্রে নিধাপয়েৎ। বালু যন্ত্রে চ সংস্থাপ্য ক্রমাদ্দিন ত্রয়ং পচেৎ। সাঙ্গ শীতং সমাদায় পূষ্পারুণরজঃ সমং। যবমাত্রং প্রদাতব্যং অহিবল্লী দলেনচ। এতদভ্যাস তশ্চৈব জরা মরণ নাশনং। অনুপান বিশেষেণ করোতি বিবিধান্ গুণান্। গলিতং পলিতং কুষ্ঠং সান্নিপাত বিনাশনং। বলং পুষ্টিকরং ধন্যং কামদেব সমংবপুঃ। ভবতি চাক্ষয়ং বীর্য্যং শতস্ত্রী রমণে ক্ষমং। নতস্য লিঙ্গ শৈথিল্যং মকরধ্বজ সন্নিভং। নচত পরন্তরং শ্রেষ্ঠং বাঞ্ছিতঞ্চ

সূরৈরপি। রুদ্ররূপধরং সাক্ষাৎ জগৎ কল্যাণহেতবে॥ ৪১২

সংশুদ্ধ সুবর্ণের সূক্ষ্ম পাত ৮ তোলা, সপ্তকঞ্চুক বর্জ্জিত রস ৬৪ তোলা ও আমলাসা নামক শুদ্ধ গন্ধক ১২৮ তোলা এই তিন দ্রব্য খলেতে বিলক্ষণরূপে মর্দ্দন পূর্ব্বক কজ্জলী করিয়া ঘৃতকুমারী রসে মর্দ্দনান্তর কাঁচের বোতলে প্রপূরিত করিয়া বালুকা যন্ত্র মধ্যে রাখিয়া ক্রমিক তিন দিবস পাক করিবেক। পাকাবসানে শৈত্য হইলে তন্মধ্য হইতে অরুণ বর্ণ পুষ্পের ন্যায় ক্ষুদ্র ক্ষুদ্র বালুকা সদৃশ ঔষধি। যব প্রমাণ মাত্রা, পানরসানুপানে সেবনে সর্ব্ব প্রকার ব্যাধি মুক্ত হয় এবং জরা মরণ অন্তর হয় আর অনুপান বিশেষে সেবন করাইলে গলিত কুষ্ঠ নাশ হয়। দেবগণে বাঞ্ছিত করেন সাক্ষাৎ রুদ্র সদৃশ গুণ এই মহৎ ঔষধি জগৎ কল্যান নিনিত্ত হইয়াছে। ৪১২

## পূর্ণচন্দ্র রসায়ন।

সুবর্ণঞ্চ তথা ভাগং দ্বিভাগং রজতং তথা। কাংশ্য ভস্ম ত্রিভাগং স্যাৎ চতুর্ভাগঞ্চ তাম্রকং॥ পঞ্চ ভাগং শিলাজতুং ষড় ভাগঞ্চ মাক্ষিকং। অমলং সপ্তভাগং স্যাদষ্টভাগঞ্চ তালকং। হিঙ্গুলং নবমং ভাগং শঙ্খবিষং তথা

দশ। খর্পরৈকাদশ ভাগং বঙ্গভাগঞ্চ দ্বাদশ। ত্রয়োদশ তথা নাগা গন্ধভাগং চতুর্দ্দশ॥ পঞ্চদশ রসং শুদ্ধং সপ্তকঞ্চুকবর্জ্জিতং। এবং ভাগ বিধানেন সর্ব্ব মেকত্রকারয়েৎ। স্থাপয়েৎ বালুকা যন্ত্রে কাচ কুম্ভেন পূরিতং। শুভদিনেন সদ্বৈদ্যঃ ক্রমাগ্নৌ ত্রিদিনং পচেৎ॥ সাঙ্গ শৈত্যং সমাদায় গুঞ্জামাত্রাং প্রয়োজয়েৎ। অনুপান বিধানেন সর্ব্বরোগ কুলান্তকঃ॥ ত্রিদোষজে মহাঘোরে সান্নিপাত ত্রয়োদশে॥ জ্বরমষ্ট বিধং হন্তি মৃত্যুসংরূপ লক্ষণে। দাপয়েৎ বটিকাং বৈদ্যোনাত্র কাল বিচারণা॥ ক্ষনেন হরতে রোগান বলি পলিত নাশনং। পূর্ণচন্দ্র রসোনাম পূর্ণ দেহো ভবেন্নরঃ॥ রসায়ান মিদং শ্রেষ্ঠং গোপ্যং পরম দুর্ল্লভং। লোকানাঞ্চ হিতার্থায় চন্দ্র নামেন ভাষিতং। ৪১৩

স্বর্ণ ১, রৌপ্য ২, কাংশ ৩, তাম্র ৪, লৌহ ৫, স্বর্ণ-মাক্ষিক ৬, অভ্র ৭, হরিতাল ৮, হিঙ্গুল ৯, শঙ্খ বিষ ১০ খর্পর ১১, বঙ্গ ১২, সিসা ১৩, গন্ধক ১৪, এবং সপ্ত ক-ঞ্চুক দোষ বর্জ্জিত রস ১৫ এই অঙ্ক ক্রমে ভাগ বিভাগ দ্রব্য সকল লইয়া একত্রে মর্দ্দনান্তর কাঁচের বোতলে পূরিত করিয়া শুভ দিনে সদ্বৈদ্য বালুকা যন্ত্রে ক্রমাগত তিন দিবা রাত্রি পাকাবসানে শীতল হইলে উত্তার। করিবে। ১ রত্তি মাত্রা, অনুপান বিশেষে সেবনে সর্ব্ব রোগ নাশ করে, এবং মহা ঘোর ত্রিদোষ রোগে ও ত্রয়োদশ প্র-কার সান্নিপাতে অথবা অষ্ট প্রকার জ্বর মৃত্যু স্বরূপ লক্ষণ-যুক্ত জ্বরে এই পূর্ণচন্দ্র রস নামক ঔষধি সদ্বৈদ্য কালাকাল বিচার না করিয়া দানে ক্ষণমাত্রেতে উপদ্রব সহিত রো-গকে নাশ করে। ৫১৩

## বৃহৎ সর্ব্বজ্বর লৌহ।

পারদং গন্ধকঞ্চৈব তাম্র মভ্রক মাক্ষি-কং। হিরণ্য তার তালঞ্চ কর্ষং কর্ষং পৃ-থক পৃথক॥ মৃতকান্ত পলং দেয়ং সর্ব্ব মেকী কৃতং শুভং। রক্ষমানৌষধে ভাব্যং প্রত্যেকং দিন সপ্তকং॥ করিবল্লী রসে-নৈব দশমূলী ক্বাথেনচ। পর্প্পটস্য কষা-য়েন ত্রিফলায়া স্তথৈবচ॥ কাকমাচী রসেনৈব বটীকাং বর্দ্ধয়েদ্ভিষক। পিপ্পলী

গুড় সংযুক্ত বটীকা বীর্য্য বর্দ্ধিনী॥ জ্বর
মষ্টবিধং হন্তি সাধ্যাসাধ্য মথাপিবা।
ক্ষয়োদ্ভবঞ্চ ধাতুস্থং কাম শোকোদ্ভবন্তথা
ভূতাবেশজ্বরঞ্চৈব ঋক্ষদোষোদ্ভবন্তথা।
অভিঘাত জ্বরঞ্চৈব মভিচারিক মেবচ॥
প্লীহজ্বরে তথাকাসে চাতুর্থেচ বিপর্জ্জয়ে।
শাল্যান্নং তক্রসহিতং ভোজয়েৎ গুড়
সংযুতং॥ ৪১৪

রস, গন্ধক, তাম্র, অভ্র, স্বর্ণমাক্ষিক, স্বর্ণ, রৌপ্য, ও হরিতাল এই অষ্ট দ্রব্য প্রত্যেক ১ তোলা লৌহ ২৮ তোলা এই সকল দ্রব্য একত্র করিয়া হাঁতিশুঁড়া রসে দশমূলী কাথে ক্ষেত্রপর্প্পটী রসে ত্রিফলা কাথে গুড়কামাই রসে এই পঞ্চবিধ রসে প্রত্যেকে ৭ সপ্ত দিবস একুনে ৩৫ দিবস ভাবনা দিয়া ১ রত্তি প্রমাণ বটী পুরাতন গুড় পিপ্পলী চূর্ণ সহ সেবনে অষ্টবিধ জ্বর নাশ পায় ঘোলাগুড়ের সহিত শাল্যন্ন পথ্য দিবে। ৪১৪

## বৃহৎ জ্বরান্তক লৌহ।

পারদং গন্ধকং তাম্রং সুবর্ণং মাক্ষিকং
তথা। লৌহাভ্রং গিরিকং রক্তং কুষ্ঠঞ্চৈব

রসাঞ্জনং ॥ অষ্টাদশাঙ্গকৈঃ ক্বাথৈ র্দ্দিনং ভাব্যং প্রযত্নতঃ। গুঞ্জাদ্বয়ং প্রমানেণ সর্ব্ব জ্বর হরং পরং ॥ সন্ততং সতত্যা থ্যঞ্চ বিষমঞ্চ জ্বরং জয়েৎ। ধাতুস্থং বিবিধান্ রোগান্ জ্বর প্লীহান মেবচ। পৃথগ্ দ্বন্দ ত্রিদোষঞ্চ জ্বরং সংকীর্ণ ন্তথা ॥ অভিঘাতাভিচারঞ্চ সর্ব্বজ্বর বিনাশনং। বৃহৎ জ্বরান্তক লৌহং জীর্ণ জ্বরং ব্যপোহতি ॥ ৪১৫

পারদ, গন্ধক, তাম্র, স্বর্ণ, স্বর্ণমাক্ষিক, লৌহ, অভ্র, গেরি হিঙ্গুল, কুড় ও রসাঞ্জন এই কয় দ্রব্য প্রত্যেকে সম-ভাগে লইয়া অষ্টাদশাঙ্গ পাচন ক্বাথে মর্দ্দনান্তর এই বৃহৎ জ্বরান্তক লৌহ ঔষধি ২ রত্তি প্রমা। বটী সেবনে সর্ব্ব জ্বর বিনাশ হয়। সন্তত সতত বিষম ধাতুস্থ এবং প্লীহ জ্বর সংসর্গীক জ্বর অভিঘাত অভিচারাদি জীর্ণ জ্বর সকল বিনাশ হয়। ৪১৫

## কল্পতরু রস।

হেম তারং তথা লৌহং কাংশ্য তাম্রাভ্র খর্পরং। বঙ্গকং পারদং গন্ধং হিঙ্গুলঞ্চ সটঙ্গনং ॥ তালভস্ম তথা শঙ্খং গোদ-

স্তং ফণিফেণকং। শোধিতং গরলং
কৃষ্ণা তথা যোজ্যং শিলাজতু। সর্ব্ব মে-
কীকৃতং ভাব্যং বার্ত্তাকু ধুস্তূরার্কজৈঃ॥
আশ্বিনে শুক্লপক্ষেচ মহাষ্টমী দিনে তথা।
ত্রিভবনাচদাতব্যা নবমী বিজয়াবধি॥
বিজয়ান্তে বটীং কৃত্বা সর্ষপাকারমানতঃ।
ত্রিসপ্তাহং তথা খাদেৎ দেহ শুদ্ধি-
র্ভবেন্নরঃ। শীতোদকঞ্চ লবণং নিত্যা-
চারং পরিত্যজেৎ॥ কজ্জলী মুষ্ণতোয়েন
কণাচুর্ণানুপানতঃ। শুভদিনে চ ভোক্তব্যং
সর্ব্বব্যাধি র্নিযচ্ছতি॥ জ্বরমষ্ট বিধংহন্তি
সর্ব্ব ধাতু গতং তথা। সন্তুতং সততং
বাপি দ্বাহিত্রাহি চতুর্থকং॥ দ্বৌকালং সম
কালঞ্চ চিরজ্বরবিনাশনং। প্লীহানাং
নাশনং গুল্ম সর্ব্বোদর বিনাশনং। কাস
শ্বাস ক্ষয়ং যক্ষ্ম রক্তপিত্তং হরে দ্দৃঢ়ং।
সর্ব্বশোথহরং শ্রেষ্ঠং বালবর্ণাগ্নি বর্দ্ধনং।
নির্ম্মিতং ভরদ্বাজেন লোকরক্ষার্থ হেতু না॥৪১৬

দর্পণ।

স্বর্ণ, রূপা, লৌহ, কাঁশা, তাম্র, অভ্র, খাপর, বঙ্গ, রস, গন্ধক, হিঙ্গুল, সোহাগা, হরিতালভস্ম, সেকো, গোদন্তা, আফিঙ্গ, সর্পবিষ, পিপুল ও শিলাযতু এবাং প্রতি সকলে সমভাগ বার্ত্তাকু, ধুস্তূর ও আকন্দ এই তিন বৃক্ষ মূল রসে আশ্বিনমাসে শুক্লপক্ষে মহাষ্টমী দিবসে এই ঔষধ আরম্ভ করিয়া অষ্টমী, নবমী ও দশমী এই তিন দিবসে তিন ভাবনা সমাপ্ত করিয়া বিজয়া দিবসে সর্ষপ প্রমাণ বটী করিয়া রোগীকে শীতল জল ও লবণ ত্যাগ করাইয়া কজ্জলী, পিপ্পলী চূর্ণ ও উষ্ণ জলানুপানে শুভ দিনে তিন সপ্তাহ সেবন করাইবে, ইহাতে রসাদি সর্ব্ব ধাতুগত অষ্টবিধ জ্বর সতত, সন্তত, ঐকাহিক, দ্বাহিক, ত্র্যাহিক, চাতুর্থক, দ্বৌকালিন, সমকালিন, চির জ্বর, প্লীহা, যকৃত, গুল্ম, বিবিধ প্রকার উদরী কাস শ্বাস ক্ষয় যক্ষ্মা রক্তপিত্ত ও নানা প্রকার শোথ আরোগ্য হয়, বলবর্ণ ও অগ্নি বর্দ্ধন করে, এই কল্পতরু রস লোক রক্ষার্থ ভারদ্বাজ মুনি প্রস্তুত করিয়াছেন। ৪৯৬

## জ্বরকনয় বটিকা ।

রস গন্ধ বিষঞ্চৈব দ্বৌশানো পরিমানতঃ। তালক সংপূটেচৈবতাম্র ভস্ম দ্বিভাগকং ॥ তৎসমং তালকং যোজ্যং সর্ব্বংশুদ্ধং বিচুর্ণয়েৎ নিম্বুরসস্যযোগেন বটীকা রক্তিকাদ্বয়ং ॥ সর্ব্ব রোগং নি-

হন্ত্যাশু জীর্ণজ্বরং নবজ্বরং। প্লীহানং যকৃতং গুল্মং সশোফ পাণ্ডু কামলং ॥ তৎ সর্ব্বং নাশয়েৎ শীঘ্রং বৃক্ষ মিন্দ্রাশনি র্যথা ॥ ৪১৭

রস, গন্ধক ও অমৃত প্রত্যেক ১ তোলা হরিতাল পুটে তাম্রভস্ম ২ এবং শুদ্ধ হরিতাল ২ তোলা এই সকল একত্রে পাতি লেবু রসে মাড়িয়া ২ রতি প্রমাণ বটী সেবনে জীর্ণজ্বর, অজীর্ণ জ্বর, প্লীহা, যকৃৎ, গুল্ম, শোথ, পাণ্ডু ও কামলা এই সকল রোগ নাশ করে যেমন বজ্র আঘাতে বৃক্ষ নাশ করে তদ্রূপ ইহা জ্বরকে নাশ করে।

## জ্বর কুলান্তক লৌহ।

কট্‌ফলং জীরকং যুগ্মং পুষ্করং কটু রোহিনী। উশীরং পিপ্পলীমূলং শৃঙ্গী ধন্যা হ্রীবেরকং ॥ তিক্তকং চন্দনং পাঠা যাষ শৌভাঞ্জনং তথা। অভ্রকং ভৃঙ্গ-রাজঞ্চ ত্রিমদং বৃহতীদ্বয়ং ॥ তালীশং মধু যষ্টিশ্চ সৈন্ধবং বাসক স্তথা। যমানীদ্বে বরাটঞ্চ বচা বিশ্বং সমং সমং ॥ চতুর্জ্জা-তঞ্চ চৈতানি সর্ব্বচূর্ণং সমাংশকং। মণ্ড-রং সর্ব্বতুল্যংস্যাৎ মর্দ্দয়েৎ খল্ল গহ্বরে ॥

**মধু সর্পি যুতো ভাব্যঃ সর্ব্ব রোগ কূলান্তকঃ। প্লীহানং যকৃতং গুল্মং বিষম জ্বর নাশনঃ॥ জীর্ণ জ্বরঞ্চ বিবিধং কাস শ্বাস প্রনাশকঃ। দাহ তৃষ্ণা রুচি ছর্দ্দি সর্ব্ব শোথ বিনাশনঃ॥ হরতে সর্ব্বরোগাংশ্চ লৌহোজ্বরকুলান্তকঃ॥ ৪১৮**

কট্‌ফল, জীরা, কৃষ্ণজীরা, কুড়, কটকী, গন্ধবেণা পিপ্পলী মূল, কাকড়া শৃঙ্গী, ধন্যা, বালা, চিরতা, রক্তচন্দন আকনাদি, দুরালভা, সজিনাবীজ, অভ্র, ভিমরাজ, মুথা, চিতা, বিড়ঙ্গ, ব্যাকুড়, কণ্টীকারী, তালীশ পত্র, যষ্টীমধু, সৈন্ধব বাসক, যমানী, বনযমানী, কড়িভস্ম, বচ, শুণ্ঠী, নাগেশ্বর, তেজপত্র, এলাইচ ও গুড়ত্বক এই সকল দ্রব্য প্রত্যেক চূর্ণের সমভাগ মণ্ডুর মধুঘৃত সহ মর্দ্দন করিয়া ভাবনা ৭ দিবস দিবে এই ঔষধি সেবনে সর্ব্ব রোগের কুলান্তক হয়। বিশেষ প্লীহা, যকৃৎ, বিষম জ্বর ও নানাবিধ জ্বর এবং কাশ শ্বাস নষ্ট করে। ৪১৮

## জ্বর ভৈরব চূর্ণ।

**নাগরং ত্রায়মানাচ পিচুমর্দ্দো দুরালভা। পথ্যা মুস্ত বচাদারু ব্রাহ্মী শৃঙ্গী শতা-**

বরী ॥ পর্প্পটঃ পিপ্পলীমূলং বাসকঃ পুস্করঃ শঠী। মূর্ব্বা কৃষ্ণা হরিদ্রেদ্বে লোধ্রঞ্চাগুরুসোৎপলং ॥ কুটজস্যত্বচং বীজং যষ্টীমধুক চিত্রকং। শৌভাঞ্জন মজাজীচ বিশালা কটুরোহিনী ॥ মুষলী পদ্মকাষ্ঠঞ্চ যমানী শালপর্ণিকা। মরিচঞ্চামৃতং বিল্বং বলা পঙ্কস্য পর্প্পটী ॥ তেজপত্রং ত্বচংধাত্রী পৃশ্নিপর্নী পটোলকং। গন্ধকং পারদং লৌহ মভ্রকঞ্চ মনঃশিলা ॥ এতানি সমভাগানি সূক্ষ্মচূর্ণা নিকারয়েৎ। চূর্ণার্দ্ধং প্রক্ষিপেত্তত্র চূর্ণং ভূনিম্ব সম্ভবং ॥ মাত্রাঞ্চাস্য প্রযুঞ্জীত দৃষ্ট্বাদোষ বলাবলং। চূর্ণংভৈরব সংজ্ঞস্ত জ্বরান্ হন্তি নসংশয়ঃ ॥ পৃথগ্দোষোদ্ভবান সর্ব্বান্ সমস্ত বিষম জ্বরান্। প্রাকৃতং বৈকৃতং চৈবং সম্যক্ তীক্ষ্নমথাপিবা ॥ অন্তবহির্গতঞ্চৈব নিরামং সামমেবচ। জ্বরমষ্টবিধং হন্তি সাধ্যাসাধ্য মথাপিবা ॥ বিরুদ্ধং ভেসজং তত্র জ্বরমস্তে ব্যপোহতি। শ্বযথঞ্চ শিরঃশূল

মগ্নিমান্দ্যং বিনাশয়েৎ ॥ কাস শ্বাসং জ্ব-
রঞ্চৈব শোথপাণ্ডু ক্রমীন্‌গদান। জ্বর-
ভৈরবচূর্ণোয়ং ভৈরবেনপ্রকীর্ত্তিতঃ ॥ ৪১৭

শুণ্ঠী, গন্ধভাদুলে, নিমছাল, দুরালভা, হরীতকী, মুথা, বচ, দেবদারু, বামুনহাটী, কাকড়াশৃঙ্গী, শতমূলী, ক্ষেত্রপর্পটী, পিপলী মূল, বাসক মূল, কুড়, শঠী, মূর্ব্বালতা, পিপলী, হরিদ্রা, দারু হরিদ্রা, লোধ অগোরকাষ্ঠ, শুদি- মূল, কুরচী ছাল, ইন্দ্রযব, জৈষ্ঠমধু, চিতা, সজিনাছাল, জীরা, রাখালসসার মূল, কটকী, তালমূলী, পদ্মকাষ্ঠ, যনা- নী, শালীপানি, মরিচ, গুলঞ্চ, বেলশুঁঠ বেলেড়া, পঙ্কপর্প্পটী, তেজপত্র, গুড়ত্বক, চাকুল্যা, পলতা, পারদ, গন্ধক, লৌহ, অভ্র ও মনছাল এই সকল দ্রব্য সূক্ষ্ম চূর্ণ প্রত্যেক সম- ভাগে যত তচ্চূর্ণার্দ্ধ ভাগ চিরেতা চূর্ণ এই জ্বর ভৈরবচূর্ণ নামৌষধির মাত্রা রোগীর বল বয়ঃ এবং দোষের দুষ্টতা দেখিয়া বিশেষে প্রয়োগ করিবেক এই ঔষধি সেবনে পৃথকাদি বিবিধ প্রকার জ্বর এবং সমস্ত প্রকার বিষম জ্বর প্রা- কৃত বৈকৃত ও তীক্ষ্ণ জ্বর সকল এবং অন্তর্গত জ্বর বহি- র্গত জ্বর বিরাম বা আমজ্বর সাধ্য বা অসাধ্য অষ্টবিধ প্র- কার জ্বর নাশ হয়। ৪১৭

## মহেশ্বর চূর্ণ।

সুবর্ণ বঙ্গয়োর্ভস্ম লৌহভস্মাভ্রকং তথা।

লবঙ্গাতি বিষাকুষ্ঠং ধাতকীচ রসাঞ্জনং ॥
পরুষং হরুষংধন্যা তালীশশ্চাম্ল বেতসং ।
ত্রিক্ষারঞ্চ চতুর্জাতং ত্রিকটু র্লবণদ্বয়ং ॥
জাতীকোষে নিশাদ্বৌচ যমানী যশোদা
তথা ॥ বিল্বমিন্দ্রযবং বিশ্ব মশ্বংগন্ধাব্দ
চিত্রকং । অজাজী মুষলীশ্চৈব মৎস্য পিত্তা
ক্ষিমেবচ । সিতামধু সমাযুক্তং সর্ব্বজ্বর
ব্যাপোহনং ॥ একদ্বিত্রিচতুর্থঞ্চ প্রাকৃতং
বৈকৃতং তথা । সন্ততং সততঞ্চৈব গম্ভীরং
দৈর্ঘ্য রাত্রকং ॥ দিনং সন্ধ্যাগতং বাপি
সর্ব্বধাতু গতং তথা । মাস পক্ষ গতঞ্চৈব
তথা সংবৎরস্থিতং ॥ প্লীহানং যকৃতং
গুল্মং পাণ্ডুরোগং ব্যপোহতি । মহেশ্বর
মিদং নাম স্বনামেন প্রকীর্ত্তিতং ॥ ৪২০

সুবর্ণ, বঙ্গ, লৌহ, লবঙ্গ, আতইচ, কুড়, ধাতকী, রসাঞ্জন, পরুষফল, হবুষ, ধন্যা, তালিশ পত্র, অম্লবেতস, ত্রিক্ষারচতুর্জাত ত্রিকটু, লবণ দ্বয, জায়ফল, জৈত্র, হরিদ্রা দারুহরিদ্রা, যমানী বনযমানী, বেল শুটা, ইন্দ্রযব, অশ্বগন্ধা, মুথা, চিতা, জীরা, তাল মূলী ও কটুকী এই সমস্ত দ্রব্য প্রত্যেক সমভাগ মধু ও চিনির সহিত মাড়িয়া ১ এক মাসা প্রমাণ ভক্ষণে সর্ব্ব বিবিধ প্রকার জ্বর ঐকাহিক, দ্বাহিক, ত্র্যাহিক,

চতুর্থক, প্রাকৃত, বিকৃত, সন্তত, সতত, গম্ভীর, ধাতুগত, দৈর্ঘ, রাত্রিগত, দিন গত, সন্ধ্যাগত, মাস, পক্ষ ও বৎসর গত, জ্বর, প্লীহা, যকৃৎ ও পাণ্ডু প্রভৃতি রোগ সকল আরোগ্য হয় ইহা মহেশ্বর কৃত স্বনামে খ্যাত। ৪২০

শুদ্ধ সূতং তথাগন্ধং স্বর্ণং তাম্রাভ্র মেবচ প্রত্যেকং তোলকমিত মর্দ্ধ তোলক লৌহকং ॥ বৈক্রান্তংসূত পাদঞ্চ চন্দনা গুরু সম্ভবৈঃ। রসৈর্ব্বা বটিকাং কৃত্বা সংমর্দ্যচ দৃঢ়ে খলে ॥ শোভাঞ্জনং তথা বাসা নিগুণ্ডীচ বচাতথা ॥ গুড়ূচী চিত্রকং ভৃঙ্গোবৃহতী মুণ্ডিকা তথা। জয়ন্তিকা ব্রাহ্মীচ কুমারী রক্ত চিত্রকং। এতেষাং স্বরসৈ র্ভাব্যং প্রত্যেকঞ্চ ত্রিবারকং। ততোলঘুপুটে দত্ত্বা স্বাঙ্গ শীতং সমুদ্ধরেৎ ॥ তচ্চূর্ণং কণিকা মাত্রং মাষমাত্র মথা পিবা নবজ্বরে প্রদাতব্যঞ্চ ঘটিকাদ্বয় মধ্যতঃ ॥ জ্বর মুক্তো ভবেন্মর্ত্ত্যো নাত্র কার্য্যাবিচারণা। জীর্ণ জ্বরীচভুক্ত্বাতু মুচ্যতে হৃষ্টমানসঃ ॥ ৪২১

শুদ্ধ রস, গন্ধক, স্বর্ণ, তাম্র ও অভ্র এই কএক দ্রব্য প্রত্যেকে ১ তোলা, লৌহ অর্দ্ধ তোলা বৈক্রান্ত মণি ভস্ম।০ এই সপ্তম দ্রব্য অগুরু চন্দন রসে মাড়িয়া রস পর্প্পটী বৎ পাক করিয়া চূর্ণ করিবে, পরে সন্দিনা, বাসক, নিসিন্ধা, বচ, গুলঞ্চ, চিতা, ভৃঙ্গরাজ, কণ্টকারী, মুণ্ডী, জয়ন্তী, বামনহাটী, রক্ত চিতা মূল ও ঘৃতকুমারী এই সকল দ্রব্যেতে প্রত্যেকে তিন তিন ভাবনা দিয়া লঘু পুট দিবেক, পরে শীতল হইলে সেই চূর্ণ কনা বা মাষ প্রমাণ মাত্রা নবজ্বরে সেবন করাইলে ২ ঘটীকার মধ্যে জ্বর ত্যাগ হয় জীর্ণ জ্বর অহোরাত্র মধ্যে বিনাশ হয়। ৪২১

## জয়মঙ্গল রস।

সমভাগং রসং গন্ধং কজ্জলীং কারয়ে
দ্দৃঢ়ং। তেন পর্প্পটিকাংকুর্য্যাৎ মৃদুপাকেন
সাধয়েৎ॥ রসার্দ্ধঞ্চ তথা যোজ্যং হেম
তারং পৃথক পৃথক। তপনং গগণং কৃষ্ণা
ত্রিফলাভিঃ সমন্বিতং॥ লৌহচূর্ণং প্রদা-
তব্যং রসস্যচ চতুর্গুণং। সর্ব্বঞ্চ ভাবয়ে
দ্বৈদ্যঃ প্রত্যেকৈকং দিনং তথা। জয়ন্তী
বিজয়া চিত্রং তুলসী ভেক পর্ণিকা।
কেশরাজ রসেনৈব নির্গুণ্ডী স্বরসৈ স্তথা॥

তৃট্ছর্দ্দিদাহঘর্ম্মার্ত্তং মদ্যপং লাজতর্পণং॥
সক্ষৌদ্রমদ্ভসা পশ্চাৎ জীর্ণে সমাংসরসোদ
নং॥ ৫৩৮

দুর্ব্বল, অল্প দোষ জ্বরিত ব্যক্তিকে পাচন পান করাইলে রোগী জ্বর মুক্ত হইবে।

গুরুতরাহার শীতল দ্রব দ্রব্য পানাদি হেতুক জ্বর জায়মান হইলে জ্বরিত বলবান মানবকে উপষাস করাইবে তাহাতে যদ্যপি মানব তৃষ্ণাতুর ও ক্ষুধা রহিত হয় তবে তাহাকে যথাগূ অর্থাৎ জল দ্বারা পাঠিত যবের তরল ক্বাথ পান করাইলে রোগী জ্বর হইতে মুক্ত হয়।

মদ্যপায়ী ব্যক্তি যদ্যপি জ্বরিত হয় এবং তৃষ্ণা বমন দাহ ঘর্ম্মেতে পীড়িত হয় তাহাকে লাজের তরল ক্বাথ মধু জলের সহিত পান করাইয়া জীর্ণ হইলে মাংস যূষের সহিত অন্ন পথ্য প্রদান করিবে তাহাতেই সেই ব্যক্তি জ্বর মুক্ত হইবে। ৫৩৮

উপবাস শ্রমকৃতে ক্ষীণে বাতাধিকে
জ্বরে। দীপ্তাগ্নিং ভোজয়েৎ প্রাজ্ঞঃ
মৎস্যমাংস রসোদনং॥. মুদ্গাযষোদন-
শ্চাপি হিতং কফ সমুত্থিতে। সএব
সিতয়াযুক্তঃ হিতঃ পিত্ত সমুত্থিতে॥
দাড়িমাম্ল লমুদ্গানাং যূষষ্মানিল পৈ-

ত্তিকে ॥ হ্রস্বমূলক যূষণ ভোজয়েৎ কফবাতিকে ॥ পটোল নিম্ব যূষশ্চ হিতঃপিত্তকফাত্মকে। ৫৩৯

উপবাস বা শ্রম জন্য জ্বর হইলে অথবা ধাতু ক্ষয় জন্য জ্বর হইলে এবং বায়ু প্রবল জ্বর হইলে যদ্যপি জ্বরিত ব্যক্তি, দীপ্তাগ্নি হয় তাহাকে মাংস রসের সহিত অন্ন-পথ্য দিবে। জ্বর, কফ জন্য হইলে তথায় মুদ্গা যুষের সহিত অন্ন পথ্য দিবে। পিত্ত জন্য জ্বর হইলে, তথায় চিনির সহিত মুদ্গা যুষ পথ্য দিবে। বাত পিত্তজ জ্বর হইলে তথায় দাড়িম আমলকী মুদ্গের যুষ পথ্য দিবে। কফ বাতিক জ্বরেতে হ্রস্ব মূলক যুষ পথ্য দিবে। পিত্ত কফ জন্য জ্বরেতে পটোল ও নিম্বের যুষ পথ্য দিবেক। ৫৩৯

দীর্ঘপত্রক কর্ণাখ্যনেত্রং খদির সংবৃতং।
তাম্বূলৈস্তাদ্দিনেভুক্তং প্রাতর্বিষমজ্বরনুৎ॥
রসোন কল্কংতিল তৈলমিশ্রং যোশ্নাতি নিত্যং বিষমজ্বরার্ত্তঃ। বিমুচ্যতে সোপ্য চিরাৎ জ্বরেণ বাতামযৈশ্চাপি সুঘোর রূপৈঃ ॥ ৫৪০

প্রভাত সময়ে সোদালের মূল, রসোনের মূল, খদির তাম্বূলের সহিত ভক্ষণ করিলে বিষম জ্বর নাশ পায়। যে ব্যক্তি প্রাতঃকালে রসোনের কল্ক, তিল তৈলে মিসাইয়া

প্রত্যহ ভক্ষণ করে, সেই বিষম জ্বরী, জ্বর, এবং সুকঠিন বায়ু জন্য পীড়া হইতে শীঘ্রই মুক্ত হয়। ৫৪০

প্রাতঃ প্রাতঃ সসর্পিবা রসোনমু পযো-
জয়েৎ। পিপ্পলী বর্দ্ধমান স্বাপিবেৎ
ক্ষীররসাশনঃ॥ ষট্পলন্বা পিবেৎসর্পিঃ
পথ্যাম্বা মধুনালিহেৎ পয়স্তৈলং ঘৃতঞ্চৈব
বিদারীক্ষুরসো মধুঃ। সংমূর্চ্ছ্য পায়
য়েদেতদ্বিষম জ্বর নাশনং॥ ৫৪১

যে ব্যক্তি, প্রভাত সময়ে প্রত্যহই ঘৃত সহিত, রসোন ভক্ষণ করে, সেই ব্যক্তি, বিষম জ্বর হইতে মুক্ত হয়। যে ব্যক্তি, পিপুলকে প্রত্যহ এক এক বাড়াইয়া ভক্ষণ করে, এবং দুগ্ধের সহিত অন্ন ভোজন করে, সেই ব্যক্তি বিষয় জ্বর হইতে মুক্ত হয়। যেই ব্যক্তি, ষটপল্ ঘৃত, রাত্রি যোগে শয়ন কালে ক্রমে ক্রমে প্রত্যহ ভক্ষণ করে, সেই ব্যক্তি বিষম জ্বর হইতে মুক্ত হয়। যে ব্যক্তি, শয়ন কালে প্রত্যহই মধু দিয়া হরীতকী ভক্ষণ করে, সেই ব্যক্তি, বিষম জ্বর হইতে মুক্ত হয়। যে ব্যক্তি, দুগ্ধেতে তিল তৈলেতে বা ঘৃতেতে ভূমিকুস্মাণ্ড, ইক্ষুর রস, ও যষ্টিমধু দিয়া পাক করিয়া খায় সেই ব্যক্তি বিষমজ্বর হইতে মুক্ত হয়। দুগ্ধেতে তিন দ্রব্য সিদ্ধ করিয়া দুগ্ধের সহিত ভক্ষণ। করিবে তৈলেতে তিন দ্রব্য সিদ্ধ করিয়া তৈলের সহিত

ভক্ষণ, করিবে ঘৃতেতে সিদ্ধ করিয়া ঘৃতের সহিত ভক্ষণ করিবে। ৫৪১

**কপোত পক্ষিণঃ পক্ষম, নেত্র দ্বয় মথাপিবা। ধারয়েচ্চ রবে বারে হস্তে বা মস্তকে থবা॥ কম্পজ্বর বিনাশঃ স্যান্নাত্র কার্য্যাবিচারণা। ৫৪২**

গৌরীকাঞ্চলিকা।

ঘুঘুপক্ষির পর অথবা নয়নদ্বয় রবিবারেতে সংগ্রহ পূর্ব্বক যে ব্যক্তি দক্ষিণ হস্তেতে, স্ত্রী জাতি বাম হস্তেতে এবং মস্তকে ধারণ করে তাহার কম্পজ্বর বিনাশ হয় ইহাতে সন্দেহ নাই। ৫৪২

**বিল্ব পত্র সমূহাংশ্চ মরিচ সহ সংযুতান্। নির্ম্মলে প্রস্তরে ক্ষিপ্ত্বা মর্দ্দয়েন্নির্ম্মলৈ জলৈঃ। যদা কর্দ্দমতাং প্রাপ্তং দ্রব্যংতৎ গৃহ্যযত্নতঃ॥ রৌদ্রে সংশোষ্য মতিমান্ বটীকাং চণ সন্নিভাং। কৃত্বাচ দাপয়েৎ শীঘ্রং জ্বরাগমন পূর্ব্বতঃ ঘৃতেন ধেনুজাতেন পিবেচ্চ স্থিরমানসঃ। অবশ্যং জ্বরমুক্তঃ স্যান্নরঃ শুদ্ধ কলেবরঃ॥ ৫৪৩**

তেলাকুচার পাতা কতকগুলি আনিয়া শুঁড়া ফেলা-

ইয়া দিয়া জলে ধৌত করিবেক পরে যত গুলি পাতা লইবে তাহার ওজনে কালমরিচ লইয়া উত্তম শিলাতে জল দিয়া পেষা করিবে যখন কাদার ন্যায় হইবে তখন রৌদ্রেতে শুখাইয়া বটী ছোলার মত করিবে পরে বমন বিরেচন দ্বারা শুদ্ধ দেহ ব্যক্তি, জ্বর আসিবার পূর্ব্বেতে গব্য ঘৃত সহিত স্থির মন হইয়া পান করিলে কম্প জ্বর হইতে মুক্ত হয়। ৫৪৩

তোলকদ্বয় সম্মানাং ব্রহ্মদর্ভাং সুসং-
স্কৃতাং। আনীয় পাতয়েদ্রাত্রৌ জল
পূর্ণেচ পাত্রকে॥ ততঃপ্রাতঃ সমুদ্ধৃত্য
জলপূরিত পাত্রকে। সংশোষ্য সূর্য্য
কিরণৈঃ সংখোদ্য পাত্র সংস্থিতান্॥
তণ্ডুলাংশ্চ সমুৎপাদ্য পাদমরিচসংযুতান্
কৃত্বাচ পেষয়েৎ খল্লে সমালোড্যচ
পানিনা। মৃদ্বগ্নিনাপচেৎতচ্চ স্বাঙ্গ-
শীতং সমুদ্ধরেৎ॥ প্রভাতে ভক্ষয়ে-
চ্চৈনং জ্বরাগমন পূর্ব্বতঃ॥ অবশ্যং জ্বর
মুক্তঃস্যাৎ সত্যং সত্যং নসংশয়ঃ॥ ৫৪৪

তোলকদ্বয় পরিমিত যবানী পরিস্কার করিয়া পরে রজনীযোগে জলপূর্ণ পাত্রেতে ভিজাইবেক পর দিবস প্রাতে ঐ যবানী সকল রৌদ্রেতে শুখাইয়া কোন পাত্রেতে রাখিয়া চাউল বাহির করিবেক পরে ঐ চাউলের সিকি

অংশ মরিচ সহিত মিলাইয়া শিলাতে পিষিবেক পরে জলেতে গুলিয়া মন্দানলেতে পাক করিয়া শীতল হইলে উহাকে প্রাতে ভোজন করিবে কিম্বা জ্বর আসিবার পূর্ব্বে খাইবে ইহাতে জ্বর হইতে মুক্ত হয় ইহাতে সন্দেহ নাই। ৫৪৪

ভূনিম্বং গুড়ূচীংশুণ্ঠীং পর্প্পটং পিপ্পলীং তথা। সমস্তং স্বাতুল্যংস্যাৎ খোদয়েচ্চশিলাতলে॥ বিধুকলান্বিতং বারি দত্ত্বাবহ্নৌচপাচয়েৎ। যদাপাদাবশেষন্তু চন্যাস্তচ্চাবতারয়েৎ॥ স্বাঙ্গশীতং সমাজ্ঞায় পিবেচ্চ জ্বরশান্তয়ে। বিষম জ্বর নাশায় হিতার্থং কেন মুনিনা নির্ম্মিতং লোক সংত্রাসাৎ জ্বরসাগমনে পুরা॥ ৫৪৫

চিরতা, গুলঞ্চ, শুঁঠ, ক্ষেৎপাপড়া ও পিপুল সমস্ত মিলিত তোলকদ্বয় পরিমাণে লইয়া পরে ঐসকল দ্রব্য পরিস্কার করিয়া শিলাতে কুটীবেক অনন্তর ষোড়শ গুণ জল দিয়া মৃদু জ্বালেতে বহ্নিতে পাক করিয়া শীতল হইলে পান করিবেক কোন ঋষি জ্বরাগমের পূর্ব্বেতে লোকের ত্রাস হয় তজ্জন্য এই পাচন নির্ম্মাণ করিয়াছেন। ৫৫০

অর্দ্ধসরাবমানন্তু কৃষ্ণছাগী সমূদভবং। দুগ্ধংপীত্বাজ্বরীদেহী মুচ্যতেজ্বরসঙ্কটাৎচা-

তুর্থকাদ সাধ্যাচ্চ সত্যং সত্যং নসং-
শয়ঃ ॥ ৫৪৬

কৃষ্ণছাগী জাত দুগ্ধ অর্দ্ধসের পরিমাণে লইয়া চাতুর্থক জ্বর আগমনের পুর্ব্বে খাইলে ঐ জ্বর হইতে মুক্ত হয় ইহা সত্য। ৫৪৭

মূলকং কেশরাজস্য কৃত্বাতৎসপ্তখণ্ডকং।
আদ্রর্কৈঃ সহভক্ষেত মহাজ্বর বিনা-
শনং ॥ ৫৪৭

কেশুত্তের মূল সাতখণ্ড করিয়া আদার সহিত ভক্ষণ করিলে মহাজ্বর বিনাশ হয়। ৫৪৭

নাগরং গুড়ূচীচৈব ধান্যকং রক্তচন্দনং।
উশীরঞ্চৈব পঞ্চৈতৎক্বাথয়েৎ ভিষজা-
ম্বরঃ ॥ চতুর্ভাগাবশেষঃ সংক্বাথঃ সম-
সুশীতলঃ ॥ কম্পং শিরোরুজং তীব্রং
জ্বরংহন্তি মরুদ্ভবং ॥ ৫৪৮

শুঁঠ, গুলঞ্চের ডাঁটা, ধনে, রক্তচন্দন কাষ্ঠ, বেণাঘা-সের মূল এই পাঁচ দ্রব্য সমস্ত মিলিত দুই তোলা পরিমিত লইয়া শিলাতে কুটীয়া এক [illegible] মধ্যে দিবেক পরে উহাতে অর্দ্ধসের পরিমিত নির্ম্মল জল দিয়া পরে চুলাতে অগ্নি জ্বালন পূর্ব্বক উহাতে হাঁড়ি বসাইয়া মৃদু জ্বাল দিয়া পাক করিবেক যখন দেখিবে যে জল ৵০

অর্দ্ধপোয়া রহিল তখন চুলা হইতে নাবাইয়া শীতল করিয়া রোগীকে পান করিতে দিবে রোগী ঐ ক্বাথ মধুর সহিত খাইলে কম্প, মস্তকের বেদনা, বায়ুজনিত তীব্র জ্বর বিনাশ হয়। ৫৪৮

অপামার্গ শিখাংকট্যাং সপ্ত লোহিত তন্তুভিঃ। বদ্ধাতূর্ণং রবের্বারে জ্বরংহন্তি তৃতীয়কং॥ ৫৪৯

শুঁঠ, পিপুল, মরিচ, আদা বাসক বৃক্ষের মূলের রস ও মধু এই কয় দ্রব্য সমভাগে ২ তোলা প্রমাণে লইয়া সমুদায়ে ৬ তোলা মিলাইয়া তিন দিবস পান করিলে ঐকাহিক জ্বর নাশ হয় রবিবারে প্রাতে স্নান করিয়া শুচি পূর্ব্বক অপামার্গের নিকট গমন পূর্ব্বক আপাঙের সিথা লইবেক ঐ সিথা আনিয়া সাতগাছী রক্তবর্ণ সুতাতে বন্ধ পূর্ব্বক রোগীর কোটীদেশে ধারণ করাইলে সর্ব্ব প্রকার জ্বর নষ্ঠ হয়। ৫৪৯

করেবদ্ধন্তু নির্গুণ্ডী মূলং জ্বরহরং তথা। হস্তেবদ্ধং পলাশস্য অপামার্গস্য বা প্রিয়ে॥ শূল সর্ব্বজ্বরহরং ভূতপ্রেতাদি সম্ভবং॥ সমভাগং ত্র্যূষণঞ্চ আর্দ্রকং বাসকং মধু। ঐহাহিকং জ্বরংহন্তি ভক্ষণাচ্চ দিনত্রয়ং॥ ৫৫০

রবিবারেতে নিসিন্দা বৃক্ষের মূল উঠাইয়া পুরুষ দক্ষিণ হস্তে ও স্ত্রীজাতি বামহস্তে বাধিলে জ্বর নষ্ট হয়।

হে দেবি রবিবারেতে পলাশ বৃক্ষের মূল উঠাইয়া পুরুষ শুচিপূর্ব্বক দক্ষিণ হস্তেতে ধারণ করিবে এবং স্ত্রীজাতি বামহস্তে ধারণ করিবে ইহাতে সকল প্রকার ভূত প্রেতাদিজাত জ্বর নষ্ট হয়।

এবং অপামার্গ বৃক্ষের মূল রবিবারে প্রাতে শূচিপূর্ব্বক উঠাইয়া পুরুষ দক্ষিণ হস্তে স্ত্রীজাতি বামহস্তে ধারণ করিলে ভূত প্রেত পিশাচ যক্ষ রক্ষ গন্ধর্ব্বাদি কৃত সর্ব্ব প্রকার জ্বর নষ্ট হয় ইহাতে সন্দেহ নাই। ৫৫০

গুগ্গুলুল্লুক পুচ্ছাভ্যাং ধূপিতোমানুষো
যদি। চাতুর্থকজ্বরংহন্তি কৃষ্ণবস্ত্রাব
গুণ্ঠিতঃ॥ ৫৫১

জ্বরিত রোগী কৃষ্ণবর্ণ বস্ত্রেতে চতুর্দ্দিগে আবৃত হইয়া গুগ্গুল পেঁচার পুচ্ছ ইহার দ্বারা ধূম গ্রহণ করিলে চাতুর্থক জ্বর বিনাশ হয়। ৫৫১

জম্বুফলং হরিদ্রাচ সপ্তকমেবচঞ্চুক।
সর্ব্বজ্বরাণাং ধূপোয়ং হর্ত্তাবাত্র্যক্ষ-
কস্যচ॥ ৫৫২

জামরুল, হরিদ্রা, সর্পের খোলস ৭টা এই সকল দ্রব্য একত্র করিয়া অগ্নিতে প্রদান করিলে ধূম উত্থিত হইবে

ঐ ধূপ রোগী নিজ শরীরে গ্রহণ করিলে সকল প্রকার জ্বর নষ্ট হয়। এবং রুদ্রাক্ষের ফল কতকগুলি লইয়া অগ্নিতে প্রক্ষেপ করিলে যে ধূম উত্থিত হইবে রোগী ঐ ধূম বস্ত্রাবৃত হইয়া গ্রহণ করিলে ঐকাহিক জ্বর নষ্ট হয়। ৫৫২

**রবিবারেসমুৎপাট্য অপামার্গস্য মূলকং ।**
**সপ্তসূত্রে করেবদ্ধা নিত্যজ্বর হরস্তথা ॥৫৫৩**

রবিবারেতে আপাঙ বৃক্ষের মূল উঠাইয়া শূচি পূর্ব্বক পুরুষ দক্ষিণ করেতে এবং স্ত্রীজাতি বাম করেতে সাতগাছী সুতার দ্বারা বাঁধিলে প্রাত্যহিক জ্বর নাশ হয়। ৫৫৩

**অথ নিমন্ত্রয়েদ্দেবি শুষ্ক লাঙ্গল মৃত্তি-**
**কাং ॥ তিলকং তৎ প্রভাতেচ শয্যা-**
**য়াং কারয়েন্নরঃ ॥ ঐকাহিকং জ্বরং**
**তীব্রং নাশয়েদ্রবিবাসরে ॥ ৫৫৪**

হে দেবি! রবিবারেতে লাঙ্গলের শুষ্ক মৃত্তিকাকে নিমন্ত্রণ করিয়া পরে প্রভাতে শয্যায় বসিয়া ঐ মৃত্তিকার তিলক করিলে ঐকাহিক তীব্র জ্বর নাশ হয়। ৫৫৪

**সহ দেবা ধৃতং কর্ণে লাঙ্গলী মূলকং**
**গলে বৃহতী মূলকন্বাপি মূলং বাট্যাল**
**কোদ্ভবং ॥ বদ্ধং শিরসি সূত্রেণ নানা**
**জ্বর বিনাশনং ॥৫৫৫**

রবিবারেতে সহদেবার মূল কর্ণে ধারণ করিবে বিষ লাঙ্গলের মূল গলদেশে ধারণ করিবে, বৃহতীর মূল, গল দেশে ধারণ করিবে ও শ্বেত বেলেড়ার মূল সূতা দিয়া বাঁধিয়া মস্তকে ধারণ করিবে, ইহাতে নানা প্রকার জ্বর নাশ হয়। ৫৫৫

যদা সরস্বতীতীরে অপুত্রা তাপসী মৃতা॥ তস্যৈ তিলোদকং দদ্যান্মুঞ্চত্বৈ কাহিকো জ্বরঃ। ৫৫৬

সরস্বতী নদীর তীরেতে পুত্র রহিতা তাপস কন্যা মৃতা হইয়াছেন তাঁহাকে তিল যুক্ত দ্বারা তর্পণ করিলে ঐকাহিক জ্বর নাশ হয়। ৫৫৬

ওঁ বাণ যুদ্ধে মহাঘোরে দ্বাদশার্ক সম প্রভে॥ জাতোসৌ সুমহাবীর্য্যো মুঞ্চত্বেকাহিকো জ্বরঃ॥ লিখেদশ্বত্থ পত্রেণ বাহৌমন্ত্রং প্রধারয়েৎ॥ ঐহাহিকং জ্বরং হন্তি পুরুষো দক্ষিণে ক্রমাৎ॥ ৫৫৭

দ্বাদশ সূর্য্যের ন্যায় প্রতাপশালী মহা ঘোরতর বাণ রাজের যুদ্ধেতে জাত এই মহাবীর্য্য সম্পন্ন ঐকাহিক জ্বর পলায়ন করুন কথিত মন্ত্রটী অশ্বত্থ পত্রেতে লিখিয়া পু-

রুষ জাতি দক্ষিণ হস্তেতে ও স্ত্রীজাতি বাম হস্তেতে ধারণ করিলে ঐকাহিক জ্বর নষ্ট হয় । ৫৫৭

সমুদ্রস্যোত্তরেতীরে দ্বিবিধো নাম বানরঃ ।
জ্বরমেকাহিকংহন্তি লিখিতেচ গৃহো-
দরে ॥ ৫৫৮

গৌরী কাঞ্চলীকা তন্ত্রে লিখিয়াছেন যে সমুদ্রের উত্তর তীরেতে দ্বিবিধ নামে বানর আছেন তিনি ঐকাহিক জ্বরকে নষ্ট করেন এই কথাটী গৃহের মধ্যেতে লিখিয়া রাখি-বেক । ৫৫৮

প্রভাত সময়ে দেবিমণ্ড গোমূত্রকন্তথা ।
প্রপিবে দর্দ্ধভাগেন সন্নিপাত জ্বরাপহং ॥
দেবকাষ্ঠঞ্চ ধন্যাকং নাগরং বৃহতীদ্বয়ং ।
দদ্যাৎ পাচনকং পূর্ব্বং সন্নিপাত
জ্বরাপহং ॥ শেফালিকাত্বচং পুষ্পমশ্বি
ন্যাং বটিকাকৃতং । অজারোম্না মণিবন্ধে
বদ্ধন্তু সন্নিপাতনুৎ ॥ ৫৫৯

হে দেবি প্রভাত সময়েতে লাজেরমণ্ড অর্দ্ধ পোয়া ও গোমূত্র এক ছটাক এই উভয় মিলাইয়া পান করিলে সন্নি-পাত জ্বর নষ্ট হয় ।

দেবদারু বৃক্ষের ছাল, ধনে, শুঁঠ, কণ্টকারী ও ব্যাকুড়, এই সমুদয় মিলিত ২ তোলা পরিমাণ লইয়া অর্দ্ধ সের

জলেতে মৃদু জ্বাল বহ্নিতে পাক করিয়া অর্দ্ধ পোয়া থাকিতে নাবাইয়া ঠাণ্ডা হইলে ইহা পান করিলে সান্নিপাতিক জ্বর নষ্ট হয় এই পাচন অগ্রেতে পান করাইয়া পরে মণ্ড ভক্ষণ করাইবে এই প্রণালীতেই সন্নিপাতিক জ্বর অনায়াসে নষ্ট হয় ইহা সত্যই যেহেতু শিব বাক্য কখনই মিথ্যা নহে।

শেফালিকা বৃক্ষের ছাল, এবং শেফালিকা বৃক্ষের প্রস্ফুটিতপুষ্পসমূহ এই দ্রব্যদ্বয় সমান পরিমাণে লইয়া বটী করিবেক ঐ বটীকা ছাগলের লোম সমূহ দ্বারা বদ্ধ করিয়া মণিবন্ধেতে ধারণ করিলে সন্নিপাত নষ্ট করে। ৫৫৭

গৌরীকাঞ্চলিকা তন্ত্র।

## সুশ্রুত।

মদ্য নিত্যস্য নহিতা যবাগুস্তমুপাচরেৎ। যূষৈরম্লৈ রনম্লৈর্ব্বা জাঙ্গলৈর্ব্বা রসৈর্হিতৈঃ মদ্যং পুরাণং মন্দাগ্নে র্যবান্নোপহিতং হিতং। সব্যোষং বিতরে ত্তক্রং কফারোচকপীড়িতে ক্লশোল্প দোষোদীনশ্চ নরো জীর্ণজ্বরার্দ্দিতঃ॥ বিবদ্ধঃ সৃষ্টদোষশ্চ রুক্ষঃ পিত্তালিলজ্বরী। পিপাসার্ত্তঃ সদাহোবাপয়সা স সুখী ভবেৎ॥ তদেবতু পয়ঃপীতং তরুণে

হন্তিমানবং । সর্ব্বজ্বরেষু সপ্তাহং মাত্রাবদ্ভোজনংহিতং ॥ বেগাপায়েন্যথা তদ্ধি জ্বরবেগাভিবর্দ্ধনং । জ্বরিতোহিত মশ্নীযাৎ যদ্যস্যচরুচির্ভবেৎ ॥ অন্নকালে হ্যভুঞ্জালো ক্ষীয়তেম্রিয়তেথবা । গুর্ব্ব্য ভিষ্যন্দ্যকালেচ জ্বরী নাদ্যাৎ কথঞ্চন ॥ নতু তস্যাহিতং ভূক্ত মাযুষেচাসুখায়চা । সততং বিষমং চাপিক্ষীণস্য সুচিরোত্থিতং ॥ জ্বরংসংভোজনৈঃ পথ্যৈর্লঘুভিঃ সমুপাচরেৎ ॥ মুদ্গান্মসূরাংশ্চণকান্ কুলত্থান্ সমকুষ্ঠকান্ । আহারকালে যূষার্থংজ্বরিতায় প্রদাপয়েৎ লাবান্ কপিঞ্জলানেণান্পৃষতান্ শরভান্ শশান্ । কালপুচ্ছান্ কুরঙ্গাংশ্চ তথৈবমৃগমাত্রিকান্ ॥ মাংসার্থে মাংস সাত্ম্যানাং জ্বরিতানাং প্রদাপয়্যেৎ ॥ সারস ক্রৌঞ্চ শিখিনঃ কুক্কুটাংস্তিত্তিরীংস্তথা । গুরুত্বান্নপ্রশংসন্তি জ্বরে কেচিৎ কিচৎসকাঃ ॥ জ্বরিতানাং প্রকোপন্ত যদাযাতি সমীরণঃ । তদৈতেপিহিশস্যন্তে মাত্রাকালো

পপাদিতাঃ ॥ পরিষেকাবগাহাংশ্চ স্নেহান্ সংশোধনানিচ । স্নানাভ্যঙ্গ দিবা স্বপ্নশীতব্যায়াম যোষিতঃ ॥ ন ভজে তজ্জ্বরোৎসৃষ্টোযাবন্নোবলবান্ ভবেৎ ॥ ৫৬০

মদ্যপায়ি ব্যক্তিদিগের যবাগূহিত জনক নহে। অম্ল যূষ বা অন্য যূষ কিম্বা হিতজনক জাঙ্গল জন্তুর মাংস যূষদ্বারা তাহাকে পথ্য দিবে। জীর্ণ জ্বরিত ব্যক্তির, মন্দাগ্নি হইলে উহাকে পুরাণ মদ্য পানার্থে প্রদান করিবে এবং হিতজনক যবান্ন দ্বারা নির্ম্মিত দ্রব্য সকল ভক্ষণার্থ প্রদান করিবে এই ক্রিয়াদ্বারা মন্দানল প্রজ্বলিত হইবে জীর্ণ জ্বরিত ব্যক্তি কফ দ্বারা অরুচি, পীড়িত হইলে উহাকে শুঁঠ, পিপুল, মরিচ সহিত মিলিত তক্র পান করিতে দিবে তদ্দ্বারা উহার অরুচি শান্তি পাইবে।

বায়ু পিত্ত জন্য জীর্ণ জ্বরী, কৃশ, অল্পদোষ, দুর্ব্বল বদ্ধমল, বদ্ধমূত্র, দাহবান, পিপাসু হইলে উহাকে পানার্থে দুগ্ধ প্রদান করিবে তদ্দ্বারা ঐ ব্যক্তি সুখী হইবে।

দুগ্ধ নবজ্বরে পান করিলে পীতদুগ্ধব্যক্তিকে নষ্ট করেন। সকল জ্বরেতেই সপ্তাহ পর্য্যন্ত কিঞ্চিৎ আহার করিবে। জ্বরের বেগ থাকিতে যদ্যপি অতিশয় আহার করে তাহাতে জ্বরেরই বেগ বৃদ্ধি হয় অতএব জ্বরিত ব্যক্তি আপনার হিতজনক পথ্য দ্রব্য যাহাতে আপনার রুচি

হইবে তাহাই ভোজন করিবে। ক্ষুধার সময় ভোজন না করিলে জ্বরিত ব্যক্তি ক্ষয় প্রাপ্ত হয় কিম্বা কালগ্রাসে পতিত হয়। জ্বরিত ব্যক্তি, ভোজন কালেতে গুরুপাক ও ভেদক দ্রব্য কোনমতেই ভোজন করিবে না। অহিত ভোজনটী তাহার আয়ুর বা সুখের নিমিত্ত হয় না। ক্ষীণ ব্যক্তির সতত বিষম বা বহুকাল জনিত জ্বরকে লঘু ভোজন দ্বারা সেবন করিবে। জ্বরিত ব্যক্তির স্বজন, ভোজন সময়ে জ্বরিত ব্যক্তিকে মূদ্গা, মসূর, চণক, বন্য মুদ্গা ইহাদিগের যূষ পথ্য দিবে। ছাতারে পক্ষী, তিতরপক্ষী, এণ নামক মৃগ জাতি, পৃষত নামক মৃগজাতি, শরভ নামক মৃগেন্দ্র জাতি, শশক নামক মৃগেন্দ্র মৃগজাতি, কালপুচ্ছ নামক মৃগজাতি, কুরঙ্গ নামক মৃগজাতি এবং যাবদীয় মৃগজাতি ইহাদিগের মাংসের যূষ মাংসাশি জ্বরিত ব্যক্তিকে পথ্য দিবে। সারস পক্ষী জাতি, ক্রৌঞ্চ নামক বকজাতি, ময়ুর জাতি, কুক্কুট * জাতি ও বসন্ত গৌরীপক্ষি জাতি এই সকল পক্ষির মাংসের গুরুত্ত্ব আছে তজ্জন্য কোন কোন চিকিৎসকেরা ইহাদিগের মাংস জ্বরিত ব্যক্তির আহার বিষয়ে ব্যবস্থা করেন না যখন জ্বরিত ব্যক্তিদিগের বায়ু প্রকোপ হয় তৎকালে উহাদিগে মাংস মাত্রানুসারে সময় বিশেষে ব্যবস্থা করেন। জ্বরিত ব্যক্তি, জ্বর মুক্ত হইয়া যাবৎকাল পর্য্যন্ত বলবান্‌ না হয় তাবৎকাল পর্য্যন্ত স্নান, অবগাহন তৈল মর্দ্দন, বমন, বিরে-

---

* ইংরাজি চিকিৎসকেরা ইহারে চিকন ব্রথ কহে শাস্ত্রমতে বন্য কুক্কুট খাইতে নিষেধ নাই।

চন, স্বেদ, বস্তিকর্ম্ম, তৈলমর্দ্দনান্তর স্নান, দিবা নিদ্রা, শীতল দ্রব্য ব্যবহার, ব্যায়ামকরণ ও স্ত্রীসঙ্গ ইত্যাদি করিবে না। ৫৬০

ত্যক্তস্যাপি জ্বরেণাশু দুর্ব্বলস্যাহিতৈর্জ্বরঃ। প্রত্যাপন্নোদহেদ্দেহং শুষ্কং বৃক্ষমিবানলঃ॥ তস্মাৎকার্য্যঃ পরীহারো জ্বরমুক্তেন জন্তুনা যাবন্ন প্রকৃতিস্থঃ স্যাদ্দোষতঃ প্রাণতস্তথা জ্বরে প্রমোহোভবতি স্বল্পৈরপ্যবচেষ্টিতৈঃনিঃষণ্ণংভোজয়েত্তস্মান্মূত্রোচ্চারৌচকারয়েৎ॥ অরোচকে গাত্রসাদে বৈবর্ণেঙ্গমলাদিষু॥ শান্তজ্বরোপি শোধ্যঃ স্যাদনুবন্ধভয়ান্নরঃ। নজাতু তর্পয়েৎ প্রাজ্ঞঃ সহসা জ্বরকর্ষিতং॥ তেনসন্দূষিতো হ্যস্য পুনরেব ভবেজ্জ্বরঃ। চিকিৎসেচ্চ জ্বরান্ সর্ব্বান্নিমিত্তানাং বিপর্যয়ৈঃ॥ শ্রমক্ষয়াভিজাতোত্থেমূলব্যাধিমুপাচরেৎ। স্ত্রীণামপপ্রজাতানাং স্তণ্যাবতরণেচয়ঃ তত্রসংশমনং কুর্য্যাদ্যথাদোষং বিধানবিৎ॥ ৫৬১

জ্বর মুক্ত, দুর্ব্বল ব্যক্তির অহিতাচার দ্বারা জ্বর,

পুনর্ব্বার আসিয়া দেহকে দগ্ধ করে যেমন অনল শুষ্ক বৃক্ষকে দগ্ধ করে। তাবৎকাল জ্বর মুক্ত ব্যক্তি নিষিদ্ধ কর্ম্ম করিবে না যে পর্য্যন্ত প্রাণী স্বাভাবিক বায়ু পিত্ত কফ রক্তাদি ধাতু ও বল হইতে স্বচ্ছন্দাবস্থা প্রাপ্ত না হয়েন যেহেতু জ্বরযুক্ত ব্যক্তির অল্প চেষ্টা করিলেও বিলক্ষণ মোহ রোগ উপস্থিত হয়। জ্বরযুক্ত ব্যক্তি নিদ্রিত হইলে দুর্ব্বলতা প্রযুক্ত তাহাকে জাগরিত করিয়া ভোজন করাইবে এবং মলমূত্র ত্যাগ করাইবে। দুষ্ট মলাদি জন্য জ্বরমুক্ত ব্যক্তির যদ্যপি অরুচি হয় এবং গাত্রের অবসন্নতা, বৈবর্ণতা হয় তখন তাহাকে কিঞ্চিৎ ঔষধ দ্বারা শুদ্ধ দেহ করিবে কারণ কিঞ্চিৎ দুষ্ট মলাদি থাকিলে পরে জ্বরাগমনের আশঙ্কা হয় তজ্জন্যই মানব জ্বর মুক্ত হইলেও তাহাকে ঔষধ দ্বারা শুদ্ধ করিবে। জ্বরাকৃষ্ট ব্যক্তিকে কখনই শৈত্য দ্রব্য দ্বারা তৃপ্ত করিবে না যেহেতু সেই তর্পণ দ্বারা জ্বরমুক্ত ব্যক্তি, দূষিত হওয়াতে তাহার পুনর্ব্বার জ্বরাগমন হয়। বৈদ্য জ্বরের কারণ নাশক দ্রব্য দ্বারা সকল জ্বরের চিকিৎসা করিবে। শ্রম জন্য ক্ষয় জন্য অভিঘাত জন্য কোন ব্যাধি হইলে মূল ব্যাধিরই চিকিৎসা করিবে কারণ উহার চিকিৎসা করিলেই তাহাদিগের উপশম হয়। নষ্ট সন্ততি স্ত্রীলোকদিগের স্তন্যের অবতরণ সময়েতে সংশমন করিবে। ৫৬১

**পিপ্পলী শর্করা ক্ষৌদ্রং ঘৃতংক্ষীরং**
**যথা বলং। খজেন মথিতং পেয়ং**

বিষমজ্বর নাশনং॥ পয়সা বৃষদংশস্য শকৃদ্বেগাগমে পিবেৎ। বৃষস্য দধিমণ্ডেন স্বরয়া বা সসৈন্ধবং॥ ৫৬২

পিপুল, চিনি, মধু, ঘৃত, সমুদায় লৌহ হাতাতে বিলক্ষণরূপে মিশ্রিত করিয়া যথাবল ভক্ষণ করিলে বিষম জ্বর নাশ পায়।

জ্বরের বেগ আসিলে যে ব্যক্তি বিড়ালের বিষ্ঠা চূর্ণ দুগ্ধের সহিত পান করে সে জ্বর হইতে মুক্ত হয় গোম দধিমণ্ডের সহিত কিম্বা স্বরের সহিত কিঞ্চিৎ সৈন্ধব দিয়া খাইলে বিষম জ্বর নাশ পায়। ৫৬২

নীলনীমজগন্ধাঞ্চ ত্রিবৃতাং কটুরোহিণীং। পিবেচ্চ জ্বরা গমনে স্নেহস্বেদোপপাদিতঃ॥ সুরাং সমণ্ডাং পানার্থে ভক্ষ্যার্থে চরণায়ুধান্। তিত্তিরীংশ্চ ময়ূরাংশ্চ প্রযুঞ্জ্যাদ্বিষমজ্বরে॥ ৫৬৩

বিষম জ্বরাক্রান্ত মানব, ঘৃত দ্বারা স্বেদিত হইয়া নীলস্থঁদী, বনযবানী, তেউড়ী ও কটুকী, এই চারি দ্রব্য অর্দ্ধ তোলাক পরিমাণে প্রত্যেকে গ্রহণ করিয়া পরে অর্দ্ধ সের জলেতে মৃদু জ্বলিত কৃশানু দ্বারা পাক করিয়া অর্দ্ধ পোয়া থাকিতে নাবাইয়া শীতল হইলে কথিত দ্রব্যের ক্বাথ জ্বরাগমনের পূর্ব্বেতে পান করিবে, তাহাতে ঐ রোগী

বিষম জ্বর হইতে মুক্ত হয়। ঐ রোগীকে যবাদি মণ্ডের সহিত সুরা পান করাইবে, এবং কুঁকুড়া, তিতর ও ময়ূর ইহাদিগের মাংস যুষ ভোজন করিতে দিবে। ৫৬৩

**সৈন্ধবং পিপ্পলীনাঞ্চ তণ্ডুলাঃ সমনঃশিলাঃ। নেত্রাঞ্জনং তৈলপিষ্টং বিষম জ্বর নাশনং॥ ব্যাঘ্রী বলাহিঙ্গু সমা নস্যং তদ্বৎ সসৈন্ধবা। কৃষ্ণাম্বর দৃঢ়াবদ্ধো গুগ্‌গুললূকপুচ্ছজঃ॥ ধূপশ্চাতুর্থকং হন্তি তমঃ সূর্য্যইবোদিতঃ। শিরীষপুষ্পস্বরসোরজনী দ্বয় সংযুতঃ॥ নস্যং চাতুর্থকং হন্তিরসোবাগস্তি পত্রজঃ॥ ৫৬৪**

সৈন্ধব লবণ, পিপুলের চাউল ও মন ছাল এই সকল দ্রব্য সমভাগে লইয়া তৈলেতে পিষিয়া নয়নেতে অঞ্জন দিলে বিষম জ্বর নাশ হয়। কণ্টকারী, বেলেড়া, হিঙ ও সৈন্ধব লবণ সমভাগে লইয়া পিষিয়া নস্য করিলে বিষম জ্বর নাশ হয়। গুগ্‌গুল, পেঁচার পুচ্ছ, কৃষ্ণবর্ণ বস্ত্রেতে বাঁধিয়া অগ্নিতে ধূপ দিলে চাতুর্থক জ্বর নাশ হয়, সূর্য্যোদয় হইলে যাদৃশ অন্ধকার নাশ হয়॥

শিরীষ বৃক্ষের পুষ্প সমূহের রস, হরিদ্রা ও দারুহরিদ্রা এই তিন দ্রব্য মিলিত করিয়া নস্য করিলে চাতুর্থক জ্বর নাশ হয়। এবং বকফুল বৃক্ষের পাতার রস নস্য করিলে চাতুর্থক জ্বর নাশ হয়। ৫৬৪

## অষ্টাঙ্গ ধুপ।

পলঙ্কষা নিম্বপত্রং বচাকুষ্ঠং হরীতকী।
সর্ষপাঃসয়বাঃসর্পি ধূপনং জ্বরনাশনং॥
পুরধ্যামবচাসর্জ্জবিল্বার্কাগুরু দারুভিঃ।
সর্ব্বজ্বর হরোধূপঃ কার্য্যোয়মপরা-
জিতঃ॥ বৈড়ালংবাশকৃদ্ধ্যোজ্যং বেপ
মানস্য ধূপনং॥ অপমার্গজটাকট্যাং
লোহিতৈঃ সপ্ততন্তুভিঃ। বদ্ধাবারে
রবেস্তূর্ণং জ্বরংহন্তি তৃতীয়কং॥ কাক
জঙ্ঘাবলাশ্যামা ব্রহ্মদণ্ডী কৃতাঞ্জলিঃ।
পৃশ্নিপর্ণ্যপ্যপামার্গস্তথাভৃঙ্গরজোষ্টমঃ॥
এষামন্যতমংমূলং পুষ্যেণোদ্ধৃত্যযত্নতঃ।
রক্তসূত্রেণ সংবেষ্ট্য বদ্ধমেকাহিকং জ-
য়েৎ॥ মূলংজয়ন্ত্যাঃ শিরসাবদ্ধং সর্ব্ব
জ্বরাপহং॥ ৫৬৫

কণ্টকারী, নিম্বপত্র, বচ, কুড়, হরীতকী, শরিষা, যব, ও ঘৃত এই সকল দ্রব্য মিশ্রিত করিয়া ধূপ দিলে জ্বর নাশ হয়।

গুগ্‌গুল, গন্ধতৃণ, বচ, শালকাষ্ঠ ও বিল্বকাষ্ঠ এই সকল দ্রব্য একত্র করিয়া ধূপদিলে সর্ব্বপ্রকার জ্বর নাশ

হয়। জ্বরেতে কম্প হইলে তথায় বিড়ালের বিষ্ঠার ধূপ দিলে কম্প নিবারণ হয়।

রবিবারেতে আপাঙের মূল উঠাইয়া রক্তবর্ণ সূত্রেতে বদ্ধ করিয়া কটিতে বাঁধিলে তৃতীয়ক রজ্ব নাশ হয়। কুঁচ বৃক্ষ, বেলেড়া, বিষতাড়ক, বামনহাটী, লাজুকলতা, চাকুল্যা, আপাঙ ও ভীমরাজ ইহাদিগের মধ্যে যাহার মূল পূষ্যা নক্ষত্রে তুলিয়া রক্তসূত্রেতে বদ্ধ করিয়া কটীতে রাখিলে ঐ কাহিক জ্বর নাশ হয়। ৫ ৬৫

শ্রীপর্ণী চন্দনোশীর পরুষক মধূকজঃ। শর্ব্বরা মধুরোহন্তি কষায়ঃ পৈত্তিকং জ্বরং॥ পীতং পিত্ত জ্বরং হন্তি সারিবাদ্যং সশর্করং। সযষ্টামধুকং হন্যাত্তথৈবোৎপলপূর্ব্বকং॥ শৃতশীতক ষায়ন্বা সোৎপলং শর্করাযুতং। গুড়ূচী পদ্ম রোধ্রাণাং সারিবোৎপলয়োস্তথা॥ শর্করামধুরক্কাথঃ শীতঃ পিত্তজ্বরাপহং॥ দ্রাক্ষারগ্বধয়োশ্চাপি কাশ্মর্য্যশ্চাথ বাপুনঃ। স্বাপূতিক্ত কষাণাং কযায়ৈঃ শর্করাযুতৈঃ॥ সুশীতৈঃ শময়েত্তৃষ্ণাং প্রবৃদ্ধাং দাহমেবচ॥ শীতং মধুযুতং তোয়মাকণ্ঠা-

দ্ধাপিপাসিতং। বাময়েৎ পায়য়িত্বা তুতেন তৃষ্ণাপ্রশাম্যতি॥ ক্ষীরৈঃ ক্ষীরিকষাবৈশ্চ সুশীতৈশ্চন্দনযুতৈঃ। অন্তর্দাহে বিধাতব্য মেতৈশ্চান্যৈশ্চ শীতলৈঃ॥ নিদধ্যাদপ্সু চালোড্য নিশাপর্য্যুষিতংততঃ। ক্ষৌদ্রেণ যুক্তং পিবতো জ্বরদাহৌ প্রশাম্যতঃ॥ পদ্মকং মধুকং দ্রাক্ষা পুণ্ডরীক মথোৎ পলং॥ যবান্ ভৃষ্টানুশীরাণি সমঙ্গাং কাশ্মরী ফলং॥ জিহ্বাতালুগলক্লোমশোষে মূর্দ্ধিচ দাপয়েৎ॥ কেশরং মাতুলুঙ্গস্য মধুসৈন্ধব সংযুতং॥ শর্করাদাড়িভ্যাম্বা দ্রাক্ষা খর্জ্জূরয়োস্তথা॥ বৈরস্যে ধারয়েৎ কল্কং গণ্ডূযস্বা যথা হিতং॥ ৫৬৬

গামার ফল, রক্ত চন্দন, বেণা মূল ও মউল ফুল এই চারি দ্রব্য সমস্ত মিলিত ২ তোলা অর্দ্ধসের জলেতে সিদ্ধ করিয়া এক পোয়া থাকিতে নাবাইয়া উহা চিনি মিলাইয়া প্রত্যেক ৩ ঘণ্টার পরে এক ছটাক পরিমাণে চারি বার পান করিলে পৈত্তিক জ্বর বিনাশ হয়।

অনন্ত মূল, যষ্টীমধু, রক্ত চন্দন, শ্বেত চন্দন, পদ্ম পুষ্প, গামারি ফল, মউল ফুল ও বেণা মূল এই সকল দ্রব্য সমস্ত মিলিত ২ তোলা অর্দ্ধসের জলেতে মৃদু জ্বাল বহ্নিতে পাক করিয়া অর্দ্ধাবশেষ থাকিতে নাবাইয়া উহাতে চিনি মিলাইয়া এক ছটাক্ পরিমাণে ৩ ঘণ্টা অন্তরে চারিবার পান করিলে পৈত্তিক জ্বর হইতে মুক্ত হয়।

যষ্টী মধু ও সুঁদি পুষ্প এই দুই দ্রব্য ২ তোলা লইয়া অর্দ্ধসের জলেতে মৃদু জ্বালেতে সিদ্ধ করিয়া যখন অর্দ্ধাবশেষ হইবে তাহা নাবাইয়া চিনি মিলাইয়া এক ছটাক পরিমাণে ৩ ঘণ্টার অন্তর চারিবার পান করিলে পৈত্তিক জ্বর হইতে মুক্ত হয়।

সুঁদী পুষ্প ২ তোলা লইয়া অর্দ্ধসের জলেতে মৃদুজ্বাল বহ্নিতে পাক করিয়া অর্দ্ধাবশেষ থাকিতে নাবাইয়া উহাতে চিনি মিলাইয়া এক ছটাক পরিমাণে ৩ ঘণ্টা অন্তর চারিবার পান করিলে পিত্ত জন্য জ্বর হইতে মুক্ত হয়।

কিসমিস ও সোঁদাল ফল এই দ্রব্য ২ তোলা লইয়া অর্দ্ধ সের জলেতে সিদ্ধ করিয়া এক পোয়া থাকিতে নাবাইয়া চিনি মিলাইয়া এক ছটাক পরিমাণে ৩ ঘণ্টান্তর চারিবারেতে পান করিলে অতিশয় তৃষ্ণা ও দাহ বিনাশ হয়। গামর ফল ২ তোলা লইয়া অর্দ্ধ সের জলেতে সিদ্ধ করিয়া এক পোয়া থাকিতে নাবাইয়া চিনি মিলাইয়া এক ছটাক পরিমাণে ৩ ঘণ্টান্তর চারিবারে পান করিলে অতিশয় তৃষ্ণা ও দাহ শান্তি হয়।

শীতল জল মধু দিয়া মিলাইয়া পিপাসিত ব্যক্তিকে

আকণ্ঠ পর্য্যন্ত পান করাইয়া বমন করাইলে তৃষ্ণা শান্তি হয়। শীতল জল চন্দনের সহিত মিলাইয়া পান করাইলে অন্তর্দাহ শান্তি হয় বট বৃক্ষের ত্বক্ যজ্ঞডুম্বরের ছাল অশ্বত্থ বৃক্ষের ছাল মউল বৃক্ষের ছাল সমস্ত মিলিত ২ তোলা লইয়া অৰ্দ্ধ সের জলেতে সিদ্ধ করিয়া ১ পোয়া থাকিতে নাবাইয়া অর্দ্ধ ছটাক পরিমাণে ৩ঘণ্টান্তর আটবার পান করিলে দাহ শান্তি হয়।

কথিত ক্বাথ রাত্রিতে পর্য্যুষিত করিবে পরে পরদিবস প্রাতে মধু দিয়া উক্ত বিধি পূর্ব্বক পান করিলে দাহ শান্তি হয়।

শ্বেত পদ্ম, যষ্টিমধূ, কিসমিস, রক্তপদ্ম, মুঁদী, ভাঁজা, যব, বেণামূল, বরাহক্রান্তা, ও গামার ফল এই সকল দ্রব্য সমভাগে লইয়া শিলাতে বিলক্ষনরূপে পেষণ করিবে পরে উহা লইয়া মস্তকোপরি লেপ দিলে জিহ্বাশোষ, তালুশোষ ও গলশোষ শান্তি হয়।

টাবানেবুর কেশর, মধু ও সৈন্ধব এবং লবণের সহিত যুক্ত করিয়া মুখে ধারণ করিলে মুখের বৈরস্য অর্থাৎ জিহ্বার স্বাদ গ্রহণে অসমর্থতা দূর হয়।

অথবা চিনি দাড়িম্বের সহিত কিম্বা কিসমিস ও খেজুর বাটীয়া মুখে ধারণ করিলে মুখের বিরসতা শান্তি হয় কিম্বা কথিত দ্রব্য সকল মুখে গণ্ডুষ করিলে মুখের বিরসতা শান্তি হয়। ৫৬৬

সপ্তচ্ছদং গুড়ূচীঞ্চ নিম্বোভূর্জ্জকমে-

বচ। ক্বাথয়িত্বা।পিবেৎ ক্বাথং সক্ষৌদ্রং কফজে জ্বরে॥ কটু ত্রিকং নাগপুষ্পং হরিদ্রা কটু রোহিণী কৌটজঞ্চ ফলং হন্যাৎ সেব্যমানং কফজ্বরং। হরিদ্রাং চিত্রকং নিম্বমূশীরাতিবিষে বচাং॥ কুষ্ঠমিন্দ্রযবং মূর্ব্বাং পটোলং চাপি সাধিতং। পিবেন্মরিচসংযুক্তং সক্ষৌদ্রং কফজে জ্বরে॥ সারিবাতিবিষা কুষ্ঠ পুরাখ্যৈঃ সদূরালভৈঃ মুস্তেনচকৃতঃ ক্বাথঃ পীতোহন্যাৎ কফজ্বরং মুস্তং বৃক্ষকবীজানি ত্রিফলা কটুরোহিণী পরূষকাণিচক্বাথঃ কফজ্বর বিনাশনঃ॥ ৫৬৭

ছাতিমের ছাল, গুলঞ্চ, নিম্বছাল ও ভূর্জ বৃক্ষের ছাল, এই সমুদায় মিলিত ২ তোলা লইয়া শিলাতে ঈষৎ কুটীয়া অর্দ্ধ সের জল পূর্ণ স্থালীতে দিয়া চুলাতে অগ্নি জ্বালিয়া মৃদু২ জ্বালে পাক করিয়া অর্দ্ধ পোয়া থাকিতে নাবাইয়া ঈষদুষ্ণ থাকিতে এককাঁচ্চা পরিমাণে ২ ঘণ্টা অন্তরে আটবার পান করিলে কফকৃত জ্বর শান্তি হয়।

শুঁট, পিপুল, মরিচ, নাগেশ্বরপুষ্প, হরিদ্রা, কটুকী, ও ইন্দ্রযব এই সকল দ্রব্য মিলিত ২ তোলা পরিমাণে গ্র-

হণ করিয়া অর্দ্ধ সের জলেতে সিদ্ধ করিয়া অর্দ্ধ পোয়া থাকিতে নাবাইয়া উহা এক কাচ্চা পরিমাণে ২ ঘণ্টান্তর আটবার পান করিলে কফ জন্য জ্বর শান্তি হয় হরিদ্রা, এরণ্ড মূল, নিম্ব ছাল, বেণার মূল, আতইচ, বচ, কুড়, ইন্দ্রযব, মূর্ব্বালতা ও পটোল ফল এই সকল দ্রব্য মিলিত ২ তোলা পরিমাণে লইয়া উহা ঈষৎ কুটীয়া অর্দ্ধ সের জলেতে পাক করিয়া অর্দ্ধ পোয়া থাকিতে নাবাইয়া উহা মরিচ চূর্ণ ও মধুর সহিত মিলাইয়া পরে এক কাঁচ্চা পরিমাণে ২ ঘণ্টান্তর আটবার পান করিলে কফ কৃত জ্বরের শান্তি হয় অনন্তমূল, আতইচ, কুড়, গুগগুল, দূরালভা ও মূথা এই সকল দ্রব্য মিলিত ২ তোলা লইয়া অর্দ্ধ সের জলেতে মৃদু জ্বাল বহ্নিতে পাক করিয়া অর্দ্ধ পোয়া থাকিতে নাবাইয়া উহা এক কাচ্চা পরিমাণে ২ ঘণ্টান্তর আটবার পান করিলে কফ জন্য জ্বর প্রস্থান করেন।

মুথা, ইন্দ্রযব, হরীতকী, বহেড়া, আমলা, কটুকী ও পরুষফল এই সকল দ্রব্য মিলিত ২ তোলা লইয়া অর্দ্ধ সের জলেতে সিদ্ধ করিয়া অর্দ্ধ পোয়া থাকিতে নাবাইয়া উহার এক কাঁচ্চা পরিমাণে ২ ঘণ্টান্তর আটবার পানকরিলে কফজন্য জ্বর একেবারে পলায়ন করেন। ৫৬৭

**রাজ বৃক্ষাদি বর্গস্য কষায়ং মধুসংযুতং। কফবাত জ্বরং হন্যাৎ শীঘ্রং কালেব চারিতং॥ নাগরং ধান্যকং**

ভাগীমভয়াং সুরদারুচ ॥ বচাং পর্প্প-
কঃ মুস্তং ভূতিকমথ কট্‌ফলং ॥ নিঃ-
ক্কাথ্য কফবাতোত্থে ক্ষৌদ্রহিঙ্গুসম-
ন্বিতং ॥ পাতব্যং শ্বাস কাসঘ্নং শ্লে-
ষ্মোৎসেকে গলগ্রহে ॥ হিক্কাসুকণ্ঠ-
শ্বয়থৌ শূলে হৃদয়পার্শ্বজে ॥ ৫৬৮

সোঁদালফল, ময়নাফল, শ্যাকুল, কুরচি, খদির, পা-রুল, মূর্ব্বালতা, ইন্দ্রযব, ছাতিম, নিম, পীতবর্ণ ঝাঁটী পুষ্পবৃক্ষ, নীলবর্ণ ঝাঁটী পুষ্পবৃক্ষ, গুলঞ্চ, এরণ্ড মূল, শা-র্ঙ্গষ্ট বৃক্ষ, করঞ্জ, ডাল করঞ্জ, পটোল, চিরাতা ও কাল জীরা এই সমস্ত দ্রব্যের মধ্যে যাহা প্রাপ্য হয় তাহা সমস্ত মিলিত ২ তোলা জল অৰ্দ্ধসের, স্থালীতে পাক করিয়া অৰ্দ্ধ পোয়া থাকিতে নাবাইয়া মধু সহিত মিলাইয়া রাখিবেক, পরে জ্বর আসিবার পূর্ব্বে অৰ্দ্ধ ছটাক পরিমাণে ৩ ঘণ্টা অ-ন্তর চারিবারে পান করিলে কফ বায়ু জন্য জ্বর নষ্ট হয়।

শুঁট, ধনে, বামুনহাটী, হরীতকী, দেবদারু, বচ, ক্ষেত্র-পাপড়া, মুথা, চিরাতা ও কট ফল এই সমস্ত দ্রব্যাদি মি-লিত ২ তোলা লইয়া ঈষৎ কুটিয়া অৰ্দ্ধ সের জলে মৃদু-জ্বালে পাক করিয়া অৰ্দ্ধ পোয়া থাকিতে নাবাইয়া উহাতে হিঙ ও মধু মিলাইবেক পরে উক্ত ক্কাথ জ্বর আসিবার পূর্ব্বে অৰ্দ্ধ ছটাক পরিমাণে ৩ ঘণ্টা অন্তর চারিবারে পান করি-লে, শ্বাস, কাস, নাসা মুখ দ্বারা জল নিঃসরণ, গলার বেদনা

হিক্কা, কণ্ঠশোথ, হৃদয়ে বেদনা, পার্শ্ব বেদনা ও কফ বাত জ্বর নাশ হয়। ৫৬৮

**এলা পটোল ত্রিফলা যষ্ট্যাহ্বানাং বৃষ-স্যচ। ক্বাথোমধুযুতঃ পীতো হন্তি পিত্ত কফ জ্বরং॥ ৫৬৯**

এলাইচ, পটোল, ত্রিফলা, যষ্ঠীমধু ও বাকস এই সকল সমস্ত মিলিত ২ তোলা অর্দ্ধ সের জলেতে পাক করিয়া অর্দ্ধ পোয়া থাকিতে নাবাইয়া মধুর সহিত মিলাইবেক পরে জ্বর আসিবার পূর্ব্বে অর্দ্ধ ছটাক পরিমাণে ৩ ঘণ্টা অন্তর চারি বারে পান করিলে পিত্ত কফ জন্য জ্বর নাশ হয়। ৫৬৯

**কটুকা বিজয়া দ্রাক্ষা মুস্ত পর্প্প টকৈঃ শৃতঃ। কষায়ো নাশয়েৎ পীতঃ শ্লেষ্ম পিত্ত কভবং জ্বরং। ভার্গীবচা পর্প্প ক ধান্য হিঙ্গু ভয়াঘনৈঃ॥ কাশ্মর্যনাগরৈঃ ক্বাথঃ সক্ষৌদ্রঃ শ্লেষ্মপি ত্তজে। সশর্করামক্ষমাত্রাং কটুকা মুষ্ণ বারিণ। পীত্বা জ্বরং জয়েজ্জন্তঃ কফপিত্ত সমুদ্ভবং। ৫৭০**

কট্‌কী, সিদ্ধি, কিস্‌মিস্‌, মুথা ও ক্ষেৎপাপড়া, এই সমস্ত মিলিত ২ তোলা জল অর্দ্ধ সের স্থালীতে দিয়া পাক করিয়া অর্দ্ধ পোয়া থাকিতে নাবাইয়া জ্বর আসিবার পূর্ব্বে

অৰ্দ্ধ ছটাক পরিমাণে ৩ ঘণ্টা অন্তর চারিবারে পান করিলে শ্লেষ্ম পিত্ত জ্বর নাশ হয়।

বামুনহাটী, বচ, ক্ষেৎপাপড়া, ধনে, হিঙ, হরীতকী, মুথা, গামার ফল ও শুঁঠ এই সমস্ত মিলিত ২ তোলা লইয়া অৰ্দ্ধ সের জল স্থালীতে দিয়া মৃদু জ্বাল বহ্নিতে পাক করিয়া অৰ্দ্ধ পোয়া থাকিতে নাবাইয়া উহাতে মধূ মিসাইবেক পরে জ্বর আসিবার পূৰ্ব্বেতে রোগি অৰ্দ্ধ ছটাক উহার ক্বাথ ৩ ঘণ্টা অন্তর চারিবারে পান করিলে শ্লেস্মা পিত্তজ্বর হইতে মুক্ত হয়।

জল /১ সের স্থালীতে দিয়া চুলাতে বসাইয়া অগ্নি প্রজ্বালিত করিয়া সিদ্ধ করিবেক যখন ঐ জল অৰ্দ্ধ শের হইবে তখন উহাতে কটুকী ২ তোলা ঈষৎ ছেঁচিয়া ফেলাইয়া দিয়া সরা দিয়া হাঁড়ি মুখ বন্ধ করিবেক পরে শীতল হইলে উহাতে চিনি মিসাইবেক। অনন্তর রোগীর জ্বর আসিবার পূৰ্ব্বে এক ছটাক পরিমাণে উক্ত ক্বাথ আটবারে পান করিলে কফ পিত্ত জন্য জ্বর হইতে মুক্ত হয়। ৫৭০

কিরাততিক্তমমৃতং দ্রাক্ষামামলকং শঠী। নিঃক্বাথ্য বাতপিত্তোত্থেতং ক্বাথং সগুড়ং পিবেৎ॥ রাস্না বৃষোত্থে স্ত্রিফলা রাজ বৃক্ষ ফলৈঃ সহ। কষায়ঃ সাধিতঃ পীতোবাত পিত্তজ্বরং জয়েৎ॥ ৫৭১

অবধৌত তন্ত্র।

চিরাতা, গুলঞ্চ, কিস্‌মিস্‌, আমলা ও শুঁঠী, এই কয়টী দ্রব্য সংগ্রহ করিয়া মিলিত ২ তোলা পরিমাণে তৌল দণ্ড দ্বারা পরিমিত করিয়া শিলাতলে ঈষৎ পেষণ করিবেক পরে অর্দ্ধ সের পরিমিত জল হাঁড়িতে রাখিয়া চুলাতে অগ্নি প্রজ্বালিত করিয়া মৃদু মৃদু জ্বালেতে পাক করিবে যখন দেখিবেক অর্দ্ধ পোয়া পরিমাণ ক্বাথ, বিদ্যমান আছে তখন চুলা হইতে হাঁড়ি নাবাইয়া পুরাতন গুড়ের সহিত মিলিত করিবে পরে ঈষদুষ্ণ থাকিতে পাত্রান্তরে রাখিবেক পরে রোগী ঐ ক্বাথ অর্দ্ধ ছটাক পরিমাণে ৩ ঘণ্টা অন্তরে আট বারেতে পান করিলে জ্বর হইতে মুক্ত হয়।

রাস্না, বাকসের মূল, হরীতকী, বহেড়া, আমলা, সোদাঁল বৃক্ষের ফলের শাঁস এই কয়েকটী দ্রব্য মিলিত ২ তোলা পরিমাণে গ্রহণ করিয়া শিলাতলে ঈষৎ পেষণ করিয়া হাঁড়িতে অর্দ্ধসের জলেতে অর্পিত করিবেক, পরে চুলাতে বৈশ্বানরকে আহ্বান পূর্ব্বক মন্দ মন্দ জ্বালেতে পাক করিবেক যখন ক্বাথ নিরীক্ষণ করিলে অর্দ্ধ পোয়া অবশিষ্ট আছে, তৎ সময়েতে চুলা হইতে হাঁড়িকে অবতারণ করিয়া শুক্ল বস্ত্র খণ্ড দ্বারা ছাঁকিয়া পাত্রান্তরে অবশিষ্ট ক্বাথ রাখিবেক এবং উচ্ছিষ্ট ক্বাথ দ্রব্য গুলি ফেলাইয়া দিবে ক্বাথটী শীতল হইলে রোগী অর্দ্ধ ছটাক পরিমাণ ক্বাথ গ্রহণ করিয়া ৩ ঘণ্টা অন্তরে আট বারেতে পান করিবে। তদ্দ্বারা রোগী জ্বর ব্যাধি হইতে মুক্ত হইবে॥ ৫৭১

## জ্বর ব্রহ্মাস্ত্র।

বিপনীঞ্চ সমাগম্য শুভ্র বর্ণং সুশোভ
নং। আনীয় সম্বলং দেবি তোলক
দ্বয় সম্মিতং ॥ স্বচ্ছ গোমূত্র মানীয় শ-
রাবে স্থাপয়েদ্বুধঃ। সম্বলং তত্রসং-
ক্ষিপ্য দিবসত্রয়মেবচ ॥ তত উদ্ধৃ-
ত্য দেবেশি কুকশিম্বারসেযুচ। স্থা-
পয়েদ্দিনমেকন্তু ততঃ স্বচ্ছ জলেনচ ॥
সংশোধ্য স্থাপয়েদ্দেবি নির্ম্মলে কাঁচ
পাত্রকে ॥ একশর্ষপগানং তৎ জ্বরা-
গমনপূর্ব্বতঃ। কেশীমধ্যগতং কৃত্বা
ভক্ষেচ্চ স্থিরমানসঃ ॥ অথবা শর্করা
দ্রাবৈঃ পীত্বা রোগী সুখী ভবেৎ ॥
এবং দিনত্রয়ং ভুক্ত্ব মুচ্যতে জ্বর
সঙ্কটাৎ জীর্ণ জ্বরে তথা বাতে ক-
ম্পজ্বরে বিশেষতঃ নিশ্চিতং জ্বর মুক্তঃ
স্যাৎ সত্যং সত্যং নশংশয়ঃ। ৫৭২

বাজারেতে গমন করিয়া শ্বেত বর্ণ সুন্দর ছবি সেঁকো ২ তোলা পরিমাণে আনিয়া নূতন সরাতে নির্ম্মল গো-মূত্র রাখিয়া উহাতে আনীত শেঁকো ২ তোলা ৩ দিবস

রাখিবেক পরে তিন দিবস পরে তথা হইতে উঠাইয়া কুকসিমা রসেতে এক দিবস ডুবাইয়া রাখিবেক পর দিবস তথা হইতে তুলিয়া নির্ম্মল জল দ্বারা সেঁকোকে ধৌত করিয়া সুখাইয়া পরে উহার এক শরিষা পরিমাণে লইয়া ফেণী বাতাসা অথবা চিনির পানার সহিত রোগীকে ৩ দিবস খাওয়াইবেক পরে ইহাতে রোগী সামান্য জ্বর, জীর্ণ জ্বর, বাত, কম্প জর, হইতে মুক্ত হয় ইহাতে সংশয় নাই। ৫৭২

থর পুনর্ণবাং রক্তাং গৃহীত্বা রবিবাসরে তস্যা মূলঞ্চ সংছিদ্য মাষমেকঞ্চ সুন্দ-রি সার্দ্ধদ্বয় মরিচৈস্তু যুক্তং কৃত্বা ততঃ পরং ভুক্ত্বা পীত্বা সচ্ছ বারি মুচ্যতে জ্বর সঙ্কটাৎ কম্প জ্বরে বিশেষেণ পা-তব্যং দিবস ত্রয়ং এবং কৃত্বা মহেশানি জ্বরস্য মূল নাশনং। ৫৭৩

রবিবার দিবসেতে রক্ত বর্ণ গাধা পুনর্ণবার মূল আ-নিয়া তাহার মূল ছেদন করিয়া এক মাষা পরিমাণে লইয়া তাহাতে আড়াইটী মরিচ যোগ করিয়া ভক্ষণ করিয়া শীতল জল পান করিবে এই প্রকার তিন দিবস করিলে জীর্ণ জ্বর সামান্য জ্বর কম্পজ্বর হইতে মুক্ত হয়। ৫৭৩

জ্বর সমাপ্তঃ।

জ্বরের প্রতিমূর্ত্তি।



# শুদ্ধাশুদ্ধি পত্র।

| পৃঃ | পং | অশুদ্ধ | শুদ্ধ |
|---|---|---|---|
| ১ | ১ | দ্য | দ্যো |
| | ৪ | কৈঃ | কং |
| | ১৩ | র্দ্ধং | র্দ্ধ্যং |
| | ১৩ | বা | বাং |
| | ১৬ | ভুক্ত | ভক্ত |
| | ২১ | ভাবনা দিবেক পরে রাইশরিষা হইবেক | |
| ৩ | ৭ | সে ভা | সৈর্ভাব্যং |
| | ৮ | সদ্য | সদ্যো |
| | ১৯ | শাসতে | শসাতে |
| ৪ | ১৯ | পচার | পচারং |
| ৫ | ২ | য়েৎমাত্র | য়েন্মাত্র |
| | ৩ | সদ্য | সদ্যো |
| | ৩ | বিমুক্তয়েৎ | বিমুক্তয়ে |
| | ১২ | তালঃ | তালং |
| | ১৩ | কেভাবয়ে | কৈর্ভাবয়ে |
| | ১৪ | রতি | রতিং |
| | ১৬ | সদ্য | সদ্যো |
| | ১৯ | ন্দূশির | সিন্দূর |
| ৬ | ৮ | বারী | বারি |
| | ১৬ | হরিদ্রা ১ | পরে দারু হরিদ্রা ১ |
| | ১৬ | রস ১ | রস |
| ৭ | ১ | কৃত্য | মর্দ্দ্য |
| | ২ | গুবাবটী | চবাবটী |
| | ৫ | দধ্যন্ন | দধ্যন্নং |
| | ৬ | তব্যা | তব্য |
| | ১৫ | সদ্য | সদ্যো |
| ৮ | ৭ | সাঙ্গং | সাঙ্গ |
| | ৯ | সনয়ে | শময়ে |
| | ১০ | সোত্তমং | সোত্তমঃ |
| ৯ | ২ | কস্মিন | কস্মিন্ |
| | ৪ | চাতুর্থ | চতুর্থ |
| | ১৯ | বটিকাং | বটিকা |
| ১০ | ১১ | জ্জ্বরঃ | জ্জ্বরং |
| ১১ | ১ | শিচদাভ্র | শিচন্দ্রাভ্র |
| ১২ | ৩ | চরম | চরমং |
| | ৬ | টঙ্গনং | টঙ্গণং |
| | ৬ | ত্রিদিনং | ০ |
| | ৭ | মুষঙ্ক | মূষাঙ্ক |
| | ৮ | লাকারং | লাকারাং |
| | ৮ | তন্মধ্যং | তন্মধ্যে |
| | ৯ | ক্কাদ্র | ক্কার্দ্র |
| | ১১ | ভস্মং | ভস্ম |
| | ১৬ | গুগুলং | গুগ্‌গুলুং |
| | ১৫ | কাষায়েন | কষায়েণ |
| ১৩ | ৩ | প্রহরেৎ | প্রহতে |

| পৃঃ | পং | অশুদ্ধ | শুদ্ধ | পৃঃ | পং | অশুদ্ধ | শুদ্ধ |
|---|---|---|---|---|---|---|---|
| ১৩ | ১৩ | টাঙ্কঞ্চ | টাঙ্কেশ্চ | | ১১ | বস্ত্রেণে | বস্ত্রেং |
| | ১৭ | ক্ষণে মুঞ্চ | মুঞ্চতি | | ১১ | পাচ্য | পাচ্যং |
| | | তি | ক্ষণে | | ১২ | ধুস্তূরা | ধস্তূরৌ |
| ১৫ | ১৭ | বৈক্রান্তং | বৈক্রান্ত | | ১৩ | পুষ্পি | পুষ্পা |
| | ১৭ | তীগ্নং | তীক্ষ্ণং | | ১৪ | মণ্ডুকী | মণ্ডূকী |
| | ১৮ | ষড়িভঃ | ষড়্ভিঃ | | ১৫ | করবি | করবা |
| | ২০ | য়েন | য়েণ | | ১৫ | কগ্নি | পাকলঃ |
| | ২১ | ভৃঙ্গি | ভৃঙ্গ | | ১৫ | পাঠানাঠা | পাঠা |
| | ২১ | তিল | স্তিল | | ১৬ | মর্দ্দ্য | মর্দ্দ্যং |
| | ২২ | মাছি | মাচী | | ১৭ | ক্ষিত্বা | ক্ষিপ্ত্বা |
| | ২২ | মহারষ্ট্রি | মহারাষ্ট্রী | | ১৮ | বরাহ | বারাহ |
| | ২২ | কাকলী | কাকোলী | | ১৯ | তএ | তত্র |
| ১৬ | ১ | কটুতুম্বি | কটুতুম্বী | | ২০ | সত | রস |
| | ৮ | দত্ত্বা | দত্ত্বা | ২১ | ১ | রস | রসঃ |
| | ৮ | সর্ব্বাচ | সর্ব্বং | | ৬ | অশ্বগন্ধা | রাইসরিষা |
| | ১৩ | র্পয়েৎ | পয়েৎ | | ২১ | শিলাঃ | শিলা |
| ১৭ | ১ | কলি | কোলি | ২২ | ১ | দ্রষ্টনং | দ্রাবনং |
| | ১৪ | লবণৈঃ | র্লবণৈঃ | | ৮ | রসে | রসঃ |
| | ১৫ | ততঃ | তত | | ৯ | বনির্ণাম | বনোনাম |
| ১৮ | ১৩ | মুর্দ্ধ | মূর্দ্ধং | | ১২ | লৌহ ২ | পরে অভ্র |
| | ১৩ | র্যামঃ | র্যামং | | ২১ | ও মনছাল | হইবে। |
| | ১৪ | সান্দ্রং | স্বাঙ্গং | | | টঙ্গনঞ্চ | টঙ্গণঞ্চ |
| | ১৮ | গুর্হ্য | গুহ্য | ২৩ | ৩ | ভবনাচয় | ভাবনায়চ |
| | ১৮ | গোপ্য | গোপ্য | | ৬ | মূলাং | মূল |
| ১৯ | ১ | শম্ভূ | শম্ভু | | ৭ | মৎস্যমে | মৎসমে |
| | ২ | ভূবি | ভুবি | | ৯ | কনা | কণা |
| | ২০ | সম্ভূ | শম্ভু | ২৩ | ১২ | ঘোরৈ | ঘোরে |
| ২০ | ৮ | বাজিকা | রাজিকা | | ১৪ | ভূক্ত | ভক্ত |
| | ৮ | মূষা | মূষাং | | ১৬ | জমেৎ | জয়েৎ |
| | ৯ | রুপা | রুদ্ধা | | ১৭ | রয়েং | রয়েৎ |

| পৃঃ | পংঃ | অশুদ্ধ | শুদ্ধ | পৃঃ | পংঃ | অশুদ্ধ | শুদ্ধ |
|---|---|---|---|---|---|---|---|
| ২৪ | ৫ | ভ্রমরমালী | পরে ভীমরাজরসে চিতার রসে | ৩৯ | ১৬ | ত্রিমদং | ত্রিমদং |
| | | | | | ১৯ | মণ্ড | মণ্ডূ |
| | ১২ | দ্রেদ্য | দ্রব্য | ৪০ | ১৯ | ত্রায়মানা | ত্রায়মাণা |
| | ১৬ | দ্রেতং | দ্রুতং | ৪১ | ৮ | পর্নী | পর্ণী |
| | ১৯ | ককথঞ্চ | কঞ্চ | | ১৭ | অন্তবহি | অন্তর্বহি |
| | ২১ | পালিতা | শিগ্রু | | ২০ | গঞ্চ | গুঞ্চ |
| ২৫ | ১২ | | মূলরসের পর ভীম রাজরসে ও আদার রসে হইবে। | ৪৩ | ৫ | মশ্বং | মশ্ব |
| | | | | | ৬ | মুষলীশ্বেব | মুষলীচৈব |
| | | | | | ১২ | রস্থিতং | সরস্থিতং |
| | ১৩ | | উহাতের পর জায়ফল হইবে। | ৪৪ | ৯ | ভাঞ্জনং | ভাঞ্জনং |
| | | | | ৪৬ | ৫ | সপ্ত | ০ |
| | ১৮ | বংস্যলা | বৎসনা | | ৫ | শুবাং | ০ |
| ২৬ | ১০ | বর্দ্ধতে | বদ্ধনং | | ৬ | মরোচকঞ্চ | মরোচঞ্চ |
| ২৭ | ৬ | দারঞ্চ | দারস্য | | | | |
| | ১২ | শলী | শ্লী | | ৬ | চির | চিরসম্ভবাং |
| ২৯ | ৪ | দ্বিগুনং | দ্বিগুণং | | ৬ | জ্বয় | জয় |
| | ১৪ | কষাঃ | কষা | | ৬ | রসনামা | রসোনামা |
| ৩১ | ৮ | দ্বিগুনং | দ্বিগুণং | ৪৭ | ৮ | কনা | কণা |
| | ১৭ | বলং | বল | ৪৮ | ৫ | কেনচ | কেন |
| | ২০ | নচত | নাতঃ | | ১০ | সুক্তা | মুক্তা |
| | ২১ | পান্তরং | পাতরং | ৫২ | ১১ | শৌভাঞ্জ | শোভাঞ্জ |
| ৩২ | ১ | স্থৈর | স্থুরৈ | ৬১ | ১৮ | গক্ষু | গোক্ষু |
| | ১৯ | ভাগঞ্চ | ভাগঞ্চৈব | ৬২ | ১২ | কমুথ | কমুখ |
| ৩৩ | ১ | খপ | খর্প | ৬৩ | ৪ | । | ০ |
| | ১২ | সংরূপ | স্বরূপ | | ৭ | জানুপানে | জনুপানৈ |
| | ১৪ | ক্ষনেন | ক্ষণেন | ৬৩ | ৩ | পত্ত্বা | পক্ত্বা |
| ৩৬ | ৬ | দ্বন্দ | দ্বন্দ্ব | ৬৫ | ৭ | বলাঞ্চ | বালঞ্চ |
| | ৬ | সংকীর্ণ | সংকীর্ণক | | ১২ | টঙ্গনং | টঙ্গণং |
| | ২০ | টঙ্গনং | টঙ্গণং | | ১৩ | তাধ্য | তস্যা |
| ৩৮ | ১৮ | তাম্রু | তাম্র | ৬৫ | ১৯ | দৃগ্ধ | দুগ্ধ |

| পৃঃ | পং | অশুদ্ধ | শুদ্ধ | পৃঃ | পং | অশুদ্ধ | শুদ্ধ |
|---|---|---|---|---|---|---|---|
| | ২০ | কৃত্ত্বা | কৃত্বা | ৯০ | ১৩ | তুল্যাঞ্চ | স্তুল্যাঞ্চ |
| ৬৬ | ১ | টঙ্গনং | টঙ্গণং | | ১৫ | দাতব্য | দাতব্যং |
| | ১ | টঙ্গনা | টঙ্গণা | ৯১ | ১০ | মাত্ত্রেণ | মাত্রেণ |
| | ১৩ | সাক্ষয় | সক্ষয় | | ১১ | পরার্দ্দ | পরার্দ্ধ |
| ৬৮ | ১৬ | ফং | কং | ৯২ | ৯ | মৃতক্তাম্র | মৃততাম্র |
| ৭০ | ১৩ | দংষ্টো | দষ্টো | | ১১ | তধা | তথা |
| | ১৮ | পন্যা | পর্ণ্যা | ৯৪ | ৯ | গোপ্য | গোপ্যঃ |
| ৭৩ | ৩ | হরীতকী | তেঁতুলের | ৯৫ | ৪ | ফেনকঃ | ফেণকঃ |
| | | ক্কাথে | রসে | | ১৭ | কষ্ণা | কৃষ্ণা |
| | ১০ | ময়ূর | ময়ুর | ৯৬ | ৩ | বুষৈঃ | বুধৈঃ |
| ৭৪ | ১৯ | মানতঃ | মাণতঃ | | ৯ | প্রদয়ে | প্রদরে |
| ৭৬ | ৫ | শ্রিতে | শ্রিতাং | ৯৭ | ২০ | ।, হেমং | ০ হেমং। |
| ৭৭ | ১৪ | দেখা | দেখো | ৯৮ | ১ | ॥০ | ০ |
| ৭৮ | ২ | কারিনা | কারিনাং | | ১৭ | জম্বীরস | জম্বীরজ |
| | ৪ | কম্পো | কম্পে | ১০২ | ৫ | তাচমূ | তচ্চমু |
| ৭৯ | ৭ | বাদিকং | বৈর্ভাব্যং | ১০৩ | ৩ | মেদে | মেদো |
| | ১৪ | বিষলা | লজ্জা | | ৩ | জ্বরং | জ্বরং |
| | | ঙ্গুলী | বতী | | ১৬ | রসং | রস |
| | ১৯ | রসৈঃ | দ্রবৈঃ | ১০৪ | ৫ | সপ্তবা | সপ্তৈব |
| ৮০ | ১৪ | ভূঞ্জিত | ভুঞ্জিত | | ১৬ | বিজয়াঃ | বিজয়া |
| ৮১ | ১১ | দার্দ্ধাঞ্চ | দর্দ্ধাঞ্চ | ১০৫ | ৫ | ষ্ণৈবং | ষ্ণৈব |
| | ১৪ | ক্রম্বাং | ত্র্যুষণং | | ৭ | বটিকাং | বটিকা |
| | ১৮ | গুল্‌মা | গুল্‌ম | ১০৬ | ১৪ | শ্লেস্মং | শ্লেষ্ম |
| ৮৩ | ১ | যবনাগত | যবনানতঃ | | ২০ | হানানং | হানং |
| ৮৪ | ১০ | কটুয়ঞ্চ | কটুত্রয়ঞ্চ | ১০৮ | ৭ | পাঠাণা | পাঠা |
| | ১৭ | ত্যং | ত্য | | ৭ | ক | কণা |
| ৮৫ | ২০ | পূটে | পুটে | ১০৯ | ১২ | জ্বরন | জ্বরং |
| ৮৭ | ২ | স্নিঃসৃত | স্নিঃসৃতং | | ১৬ | ষষ্ণৈব | ষজষ্ণৈব |
| | ৬ | শুস্ক | শুস্কা | ১১১ | ২ | বর্দ্ধনং | বর্দ্ধনঃ |
| ৮৮ | ৬ | দ্বৈদ্য | দ্বৈদ্যঃ | | ১২ | মাণাঞ্চ | মাণঞ্চ |

| পৃঃ | পংঃ | অশুদ্ধ | শুদ্ধ | পৃঃ | পংঃ | অশুদ্ধ | শুদ্ধ |
|---|---|---|---|---|---|---|---|
| | ১৩ | গুঞ্জাষ্ট | গুঞ্জাষড় | ১৩৪ | ৮ | স্তথা | স্তথা |
| | ১৩ | প্রতে | প্রত্যে | | ১১ | য়েৎমাত্র | য়েন্মাত্র |
| | ১৬ | সোভাঞ্জ | শোভাঞ্জ | ১৩৫ | ৭ | কিলাক্ষ | কিলাক্ষো |
| ১১২ | ২২ | তৃচচবৃচ্ছ | তৃবৃক্ষ | | ১০ | জকৈশ্চং | জশ্চৈব |
| ১১৩ | ৯ | কোদিচ্য | কোদীচ্য | | ১২ | হানাং | হানং |
| | ১০ | দাহো | দাহ | | ১২ | যকুত | যকৃতং |
| | ১৭ | ক্রষণং | ক্রষণং | | ১৩ | মিদং | মিদ |
| ১১৩ | ১৭ | বিঙ্গু | হিঙ্গু | | ১৪ | গেস্থ | গেষু |
| ১১৫ | ৫ | গুঞ্জেকাং | গুঞ্জেকা | | ১৪ | মোজ | যোজ |
| | ৫ | বটীকাং | বটিকা | ১৩৬ | ১৬ | দনং | থনং |
| | ৫ | কার্য্যাম | কার্য্যতা | ১৩৭ | ৫ | প্পর্লী | প্পলী |
| ১১৭ | ১৮ | পূটে | পুটে | | ১৮ | ত্রয়ং | ত্রয় |
| ১২০ | ১০ | মূভাষি | সুভাষি | ১৩৮ | ১৭ | দাক | দারু |
| ১২১ | ১০ | শৈচব | চৈব | | ২১ | ভূক্ত | ভুক্ত |
| ১২৩ | ১০ | মাগ্নিঞ্চ | মগ্নিঞ্চ | ১৩৯ | ১ | স্থংঅস্থি | স্থমস্থি |
| | ১০ | বিযমং | বিষমং | | ১৯ | জীরক | জীরকং |
| | ১২ | প্যাচতে | পচ্যাতে | ১৪২ | ৭ | রেনূকং | রেণূকং |
| ১২৪ | ১৯ | হস্তিং | হস্তি | | ১০ | দ্রর্ব্বে | দ্রব্যৈ |
| ১২৬ | ৯ | হেতৈৎ | হ্যেতৎ | | ১৩ | কস্তং | কস্তৃংশ্চ |
| ১২৭ | ৮ | স্বি | গ্নি | ১৪৪ | ১১ | পাণ্ডূ | পাণ্ডু |
| ১২৮ | ১৩ | জ্বর | জ্বরা | | ১২ | ত | তং |
| ১২৯ | ১১ | ত্রয়মা | ত্রায়মা | ১৪৫ | ৪ | মৃদু | মৃর্দু |
| | ১১ | উশির | উশীর | ১৪৬ | ৭ | মূর্গা | মূর্ব্বা |
| | ১৩ | সাযুক্তং | মাযুক্তং | " | ১৩ | দোয | দোষ |
| ১৩১ | ৫ | ত্রাস্তি | ত্রাস্ত্রি | " | ২০ | বার্বসৈল | বাসৈর্বল |
| | ১২ | কুন্‌কুমা | কুঙ্কুমা | ১৪৭ | ২ | স | ং |
| | ১৩ | রসনং | সরলং | " | " | সোদ | সৌদ |
| | ১৪ | প্রস্থিকং | গ্রন্থিকং | " | ৯ | পাঠিত | পাচিত |
| ১৩৩ | ১০ | বীর্য্যন্তঃ | বীর্য্যন্তে | " | ১৮ | রসো | রসৌ |
| | ১১ | বিদ্যা | বিদ্যাং | " | " | মুদ্গায | মুদ্গাযূ |

| পৃঃ | পং | অশুদ্ধ | শুদ্ধ |
|---|---|---|---|
| ১৪৮ | ১ | যেূষণ | যূষে। |
| " | ১৭ | চিরাং | চিরাৎ |
| ১৫২ | ৯ | চূণ্য। | চূল্য। |
| | ১৬ | করিয়ার পরে পাদাবশেষ থাকিতে নাবাইয়া হইবে। | |
| ১৫৪ | ১ | চল। | চূল। |
| " | ১৩ | সিখ। | শিখ। |
| " | ১৪ | পূৰ্ব্বষ্ণ | পূর্ব্বক |
| ১৫৫ | ১৭ | চঞ্চুক | চঞ্চুকং |
| " | ২১ | কত্র | একত্র |
| ১৫৬ | ৫ | সমৎ | গমুৎ |
| " | ৬ | স্বৈত্রে | স্বৈত্রঃ |
| ১৫৭ | ৩ | স্বেত | শ্বেত |
| " | ১৩ | স্নহ। | স্নমহা |
| " | ১০ | মণ্ড | মণ্ডং |

| পৃঃ | পং | অশুদ্ধ | শুদ্ধ |
|---|---|---|---|
| ১৫৯ | ১৫ | হিতৈঃ | হিতৈঃ |
| " | | র্যবান্নো | র্যথান্নো |
| ১৬০ | ৫ | ভুঞ্জালো | ভুঞ্জামো |
| " | ৭ | ভূক্ত | ভুক্ত |
| " | | ষেটা | ষেচ |
| ১৬৩ | ১৫ | চিক্কি | চিক্কি |
| ১৬৫ | ১২ | স্বেদো | স্বেদে। |
| | ১৮ | তোলাক | তোলক |
| ১৬৬ | ৭ | স্বর | স্বর |
| | ৮ | গুলল্ | গুল্ |
| ১৬৭ | ১ | ধুপ | ধূপ |
| | ৬ | কুদ্ব্যা | কুদদ্যা |
| ১৬৮ | ১৪ | যায়ন্ব। | যায়ন্ব। |
| | ৪ | রস্ব | জ্বর |
| | ১৭ | পহং | পহঃ |
| | ১৮ | স্বাপূ | স্বাদু |

জ্বরের প্রতিমূর্ত্তি।

